punished with fine not exceeding 250 Rupees, which fine shall be paid over to the party aggrieved, and on non-payment of such fine, with imprisonment not exceeding three months; and provided also, that any Officer of the Customs Department who shall under colour of this Act apprehend any person without reasonable grounds of suspicion that such person is liable to punishment under this Act, shall upon conviction before the Magistrate within whose jurisdiction the offence may have been committed, be punished with fine not exceeding 500 Rupees, which fine shall be paid over to the party aggrieved, and on non-payment of such fine, with imprisonment not exceeding six months.

XII. And it is hereby enacted, that all Magistrates, or persons exercising the powers of Magistrate shall be competent to receive and determine all charges against persons thus made over to them for trial on account of offences against this Act, and that all sentences passed in pursuance of this Act, shall be open to appeal under such Rules as may from time to time be laid down for the cognizance of appeals in ordinary cases.

XIII. And it is hereby enacted, that all Officers of Police, and all Officers of the Government engaged in the Collection of the Land Revenue, are empowered and required to aid and assist the Officers of the Customs Department in the execution of this Act.

XIV. And it is further enacted, that nothing in this Act contained shall apply or be deemed to apply to the Saugor and Nerbudda Territories, or to the District of Ajmere.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

---

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.
The 5th August, 1843.

The following Act passed by the Right Hon'ble the Governor General of India in Council, on the 5th August 1843, is hereby promulgated for general information:

Act No. XV. of 1843.

*An Act for the more extensive employment of Uncovenanted Agency in the Judicial Department.*

Whereas the exigencies of the public service require that the Police and Criminal Branch of the Judicial Department should be strengthened by the more extensive employment of Uncovenanted Agency;

I. It is hereby enacted, that it shall be competent to the Local Governments of both Divisions of the Bengal Presidency to appoint in any Zillah or District one or more Uncovenanted Deputy Magistrates with the powers hereinafter specified.

II. And it is hereby enacted, that every person appointed to the office of Deputy Magistrate under this Act, shall, previously to entering upon the execution of the duties of his Office, make and sub-

জরীমানার টাকা অন্যায়গ্রস্ত ব্যক্তিকে দেওয়া যাইবেক এবং অপরাধি ব্যক্তি সেই জরীমানার টাকা না দিলে তিন মাসের অনধিক কাল মিয়াদে কয়েদ থাকিবেক। এবং কোন ব্যক্তি এই আইনানুসারে দণ্ডের যোগ্য হওনের বিষয়ে মাসুলের সিরিশ্তার কোন কর্ম্মকারক শোবের উপযুক্ত হেতু না পাইয়া যদি এই আইনের ছলে তাহাকে গ্রেপ্তার করে তবে যে মাজিস্ট্রেট সাহেবের এলাকার মধ্যে অপরাধ হইয়া থাকে তাঁহার সম্মুখে ঐ অপরাধির দোষ সাব্যস্ত হইলে তাহার ৫০০৲ টাকার অনধিক জরীমানা হইবেক এবং ঐ জরীমানার টাকা অন্যায়গ্রস্ত ব্যক্তিকে দেওয়া যাইবেক এবং অপরাধি ব্যক্তি জরীমানার টাকা না দিলে ছয় মাসের অনধিক কাল মিয়াদে কয়েদ থাকিবেক ইতি।

১২ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের বিরুদ্ধে অপরাধ করণের নিমিত্ত যে সকল ব্যক্তি বিচার হওনার্থ মাজিস্ট্রেট সাহেব অথবা মাজিস্ট্রেট সাহেবের ক্ষমতাপ্রাপ্ত ব্যক্তিরদিগের হাতে অর্পণ হয় সেই ব্যক্তিরদের নামে নালিশসকল তাঁহারা গ্রহণ করিতে ও নিষ্পত্তি করিতে পারেন এবং সামান্য মোকদ্দমার আপীলের বিচারের নিমিত্ত সময়েং যে সকল বিধি করা যায় এই আইনানুসারে যে সকল দণ্ডাজ্ঞা হয় তাহার উপর আপীল সেই সকল বিধিক্রমে হইতে পারে ইতি।

১৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইন জারী করণের বিষয়ে মাসুলের সিরিশ্তার কর্ম্মকারকদিগের সহকারিতা ও সহায়তা করিতে পোলীসের সকল কর্ম্মকারকেরদের এবং ভূমির মালগুজারী আদায়ের কর্ম্মে নিযুক্ত কর্ম্মকারকেরদের প্রতি ক্ষমতা ও হুকুম দেওয়া গেল ইতি।

১৪ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনের লিখিত কোন কথা সাগর ও নর্ম্মদা দেশ এবং আজমির প্রদেশের সঙ্গে সম্পর্ক রাখিবেক না ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

---

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেন্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ৫ আগস্ট।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হুজুর কৌন্সলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ৫ আগস্ট তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্বসাধারণকে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৫ আইন।

আদালতসম্পর্কীয় কার্য্যে অচিহ্নিত কার্য্যকারকদিগকে পূর্ব্বাপেক্ষা অধিকরূপে নিযুক্ত করণের বিষয়ি আইন।

যেহেতুক সরকারী কার্য্য উত্তম প্রকারে নির্ব্বাহ করণের নিমিত্তে অচিহ্নিত কর্ম্মকারকদিগকে আদালতসম্পর্কীয় পোলীস ও ফৌজদারীর কার্য্যে পূর্ব্বাপেক্ষা বাহুল্যরূপে নিযুক্ত করণের দ্বারা ঐ২ সিরিশ্তা পুষ্ট করণের আবশ্যক হইয়াছে।

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা রাজধানীর অধীন দেশের উভয় ভাগের গবর্ণমেন্ট কোন জিলা বা প্রদেশে অনেক বা জন কএক অচিহ্নিত ডেপুটী মাজিস্ট্রেটকে নিযুক্ত করিতে এবং তাঁহারদিগকে পশ্চাৎ লিখিত ক্ষমতা অর্পণ করিতে পারেন ইতি।

২ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনক্রমে ডেপুটী মাজিস্ট্রেটী পদে নিযুক্তহওয়া প্রত্যেক ব্যক্তি আপনং পদের ভার গ্রহণ করণের পূর্ব্বে যে জিলাতে নিযুক্ত হন্ সেই জিলার মাজিস্ট্রেট সাহেবের সমক্ষে

scribe before the Magistrate of the District to which he may be appointed, a declaration according to Act XXI. 1837.

III. And it is hereby enacted, that a Deputy Magistrate appointed under this Act, shall be capable of being employed as a Judicial Officer or as an Officer of Police, or both, at the discretion of the Local Government. As a Judicial Officer he shall exercise the powers of a Covenanted Assistant under Regulations XIII. 1797, IX. 1807, or III. 1821, or the full powers of a Magistrate according to such orders as may from time to time be issued in that respect by the Local Government, and in such cases he shall be subject to such authority in regard to Appeals from his decisions and judicial orders as is provided for the decisions and orders of a Covenanted Assistant under the above Regulations, or of a Magistrate respectively. As an Officer of Police he shall be in all respects subordinate to the Magistrate under whom he may be placed; he shall exercise such powers as the Government, or the Magistrate with the sanction of Government, may commit to him, and shall obey all orders that may be issued, and perform all duties that may be assigned to him by that functionary, who shall be at all times competent, subject to such orders as he may receive from the Local Government, to extend, limit or resume the powers committed to such Deputy.

IV. And it is hereby enacted, that nothing in this Act contained shall be held to disqualify any Uncovenanted Officer in the Revenue and Judicial Departments, from holding at the same time with any other Office the office of Deputy Magistrate.

V. And it is hereby enacted, that a Deputy Magistrate appointed under this Act, shall not be dismissed from Office for misconduct, without the sanction of the Local Government. Whenever there may be reason to believe that a Deputy Magistrate is disqualified by neglect, incapacity, or corruption for continuance in Office, a report shall be submitted by the Local Magistrate for the consideration and orders of the Local Government which shall be competent to suspend him, and order a further enquiry into his conduct, or to direct his immediate dismissal as may appear just and proper.

VI. And it is hereby declared, that no native of the Territories subject to the Government of the East India Company, nor any natural born subject of Her Majesty resident therein is by reason only of his religion, place of birth, descent, color or any of them disabled from holding the Office of Deputy Collector under Regulation IX. of 1833.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

[*Government Gazette*, 15*th August*, 1843.]

১৮৩৭ সালের ২১ আইনের নির্দ্দিষ্ট সুকৃতি করিয়া তাহাতে দস্তখৎ করিবেন ইতি।

৩ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে নিযুক্ত ডেপুটী মাজিষ্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্টের বিবেচনামতে বিচারসংক্রান্ত কার্য্যে কিম্বা পোলীসী কার্য্যে অথবা উভয় কার্য্যে নিযুক্ত হইতে পারেন। বিচারসংক্রান্ত কার্য্যের উপলক্ষে স্থানীয় গবর্ণমেণ্ট সময়ক্রমে যেমত হুকুম করেন্ সেই মতে তিনি ১৭৯৭ সালের ১৩ আইন কিম্বা ১৮০৭ সালের ৯ আইন বা ১৮২১ সালের ৩ আইনানুসারে চিহ্নিত আসিষ্টাণ্ট সাহেবের ক্ষমতার তুল্য অথবা মাজিষ্ট্রেট সাহেবের সম্পূর্ণ ক্ষমতার তুল্য কার্য্য করিবেন এবং এই২ গতিকে চিহ্নিত আসিষ্টাণ্ট অথবা মাজিষ্ট্রেট সাহেবের নিষ্পত্তি ও হুকুমের উপর আপীল উক্ত আইনানুসারে যে২ কার্য্যকারকের নিকটে হইতে পারে ঐ ডেপুটী মাজিষ্ট্রেটের নিষ্পত্তি ও বিচারসম্পর্কীয় হুকুমের উপর আপীল সেই২ কার্য্যকারকের নিকটে হইবেক। এবং পোলীসী কার্য্যের উপলক্ষে তিনি যে মাজিষ্ট্রেট সাহেবের তাবে নিযুক্ত হন্ সেই মাজিষ্ট্রেট সাহেবের হুকুমের অধীন সর্ব্বতোভাবে থাকিবেন এবং গবর্ণমেণ্ট অথবা গবর্ণমেণ্টের অনুমতিক্রমে মাজিষ্ট্রেট সাহেব তাঁহার প্রতি যে২ ক্ষমতার্পণ করেন্ সেই২ ক্ষমতানুসারে তিনি কার্য্য করিবেন এবং মাজিষ্ট্রেট সাহেব যে সকল হুকুম দেন্ তাহা মানিবেন এবং যে সকল কার্য্যের ভার দেন্ সেই২ কার্য্য নির্ব্বাহ করিবেন। এবং ঐ মাজিষ্ট্রেট সাহেব স্থানীয় গবর্ণমেণ্টের নিকটহইতে যে সকল হুকুম পান্ তাহাতে দৃষ্টি রাখিয়া তিনি সর্ব্বদাই ঐ ডেপুটী মাজিষ্ট্রেটের প্রতি অর্পণহওয়া ক্ষমতা বাড়াইতে কিম্বা তাহার সীমা নির্দ্দিষ্ট করিতে অথবা তাহা ফিরিয়া লইতে পারেন্ ইতি।

৪ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনের লিখিত কোন কথার এমত অর্থ করিতে হইবেক না যে রাজস্ব এবং আদালত সম্পর্কীয় কর্ম্মকারক অন্য কোন পদ ধারণ করণের সময়ে ডেপুটী মাজিষ্ট্রেটী পদ ধারণ করিতে পারেন্ না ইতি।

৫ ধারা। এবং ইহাতে হুকুম হইল যে এই আইনানুসারে নিযুক্তহওয়া ডেপুটী মাজিষ্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতিবিনা দুষ্কর্ম্মের জন্য তগীর হইবেন না। যখন কোন ডেপুটী মাজিষ্ট্রেট শৈথিল্য কি অক্ষমতা কি ঘুষ লওনপ্রযুক্ত কর্ম্মে থাকনের অযোগ্য বোধ হন্ তখন তৎস্থানের মাজিষ্ট্রেট সাহেব তাহার এক রিপোর্ট গবর্ণমেণ্টের বিবেচনা ও হুকুম পাইবার নিমিত্ত তথায় পাঠাইবেন এবং গবর্ণমেণ্টের যেমত উচিত বোধ হয় সেইমতে তাঁহাকে সস্পেণ্ড করিয়া তাঁহার আচারব্যবহারের অধিক তদারক করিতে হুকুম দিতে অথবা তৎক্ষণাৎ তাঁহাকে কর্ম্মহইতে তগীর করিতে পারেন্ ইতি।

৬ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের শাসিত দেশের এদেশীয় কোন ব্যক্তির কিম্বা ঐ দেশনিবাসি শ্রীশ্রীমতী মহারাণীর আজন্ম প্রজার আপন ধর্ম্ম বা জন্মস্থান কি বংশ কিম্বা বর্ণপ্রযুক্ত কি ইহার কোন এক কারণপ্রযুক্ত ১৮৩৩ সালের ৯ আইনানুসারে ডেপুটী কালেক্টরী কর্ম্ম করিতে নিষেধ হইল না ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## NOTIFICATIONS.

### APPOINTMENTS BY THE SUDDER DEWANNY ADAWLUT.

THE 4TH AUGUST, 1843.

Mr. A. DeLemoo (who has obtained a Diploma) to be Moonsiff of Bogra, Zillah Rajshahye.

Baboo Rajnarain Mookerjee ( who has obtained a Diploma,) to be Acting Moonsiff of Doobulhattee in the same Zillah.

Baboo Anundchunder Bannerjee, Moonsiff of Beergunge, Zillah Dinagepore, at present Acting Moonsiff of Mulfutgunge Zillah Dacca, to be Moonsiff of Mahomedpore.

Fuzloollah, (who has obtained a Diploma,) to be Moonsiff of Beergunge Zillah Dinagepore, but to act as Moonsiff of Mulfutgunge, Zillah Dacca, until further orders.

J. HAWKINS, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 1139.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 24th July*, 1843.

Mr. L. Babington to be Post Master at Sumbulpore.

*The 31st July*, 1843.

Mr. W. J. Bamber, Superintendent of Salt Chokies, to be a Member of the Local Committee of Education at Jessore.

*The 4th August*, 1843.

Mr. R. Hampton to officiate as Magistrate of Jessore.

*The 8th August*, 1843.

Moulvie Mahomed Saleem, 1st grade Moonsiff in Sylhet, to officiate as Sudder Ameen of that District, during the absence of Pundit Sreenath Bidiabagis.

Mr. D. Pringle to be Member of the Ferry Fund Committee in Tirhoot, vice Mr. A. Grant.

### LEAVES OF ABSENCE.

*The 31st July*, 1843.

Mr. R. H. Rattray, Judge of the Sudder Dewanny and Nizamut Adawlut, from 13th to 20th instant under Medical Certificate.

*The 8th August*, 1843.

Mr. M. A. G. Shawe, Joint Magistrate and Deputy Collector of Jessore, for three months, from 26th ultimo, under Medical Certificate, to proceed to Ceylon. This cancels the leave granted to Mr. Shawe under Orders of the 3d ultimo.

Roy Hurreenarain Ghose, Principal Sudder Ameen of the 24-Pergunnahs, for ten days, under Medical Certificate, making over charge of the current duties of his office to Baboo Hurrochunder Ghose, the Additional Principal Sudder Ameen of that District.

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১৫ আগষ্ট।]

## সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ৪ আগষ্ট

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত এ ডিল্লেমু সাহেব জিলা রাজশাহীর বোগড়ার মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত বাবু রাজনারায়ণ মুখোপাধ্যায় ঐ জিলার দুর্বলহাটির একটিং মুনসেফ হইবেন।

জিলা দিনাজপুরের বীরগঞ্জের মুনসেফ অথচ জিলা ঢাকার মুলফৎগঞ্জের একটিং মুনসেফ শ্রীযুত বাবু আনন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহম্মদপুরের মুনসেফ হইবেন।

যোগ্যতার পত্রপ্রাপ্ত শ্রীযুত ফজলউল্লা জিলা দিনাজপুরের বীরগঞ্জের মুনসেফ হইবেন। কিন্তু অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত জিলা ঢাকার মুলফৎগঞ্জের মুনসেফী কর্ম্ম একটিংরূপে করিবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

১১৩৯ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

### নিয়োগ।

১৮৪৩ সাল ২৪ জুলাই।

শ্রীযুত এল বাবিংটন সাহেব সম্বলপুরের ডাকের অধ্যক্ষ হইবেন।

১৮৪৩ সাল ৩১ জুলাই।

নিমকচৌকীর সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত ডবলিউ জে বাম্বর সাহেব যশোহরে বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

১৮৪৩ সাল ৪ আগষ্ট।

শ্রীযুত আর হামটন সাহেব যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্ম একটিংরূপে করিবেন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

শ্রীযুত পণ্ডিত শ্রীনাথ বিদ্যাবাগীশের অনুপস্থানপর্য্যন্ত ছিলটের প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত মৌলবী মহম্মদ সালীম ঐ জিলার সদর আমীনী কর্ম্ম একটিংরূপে করিবেন।

শ্রীযুত এ গ্রাণ্ট সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত ডি প্রিঙ্গল সাহেব ত্রিহুতে খেদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

### ছুটী।

১৮৪৩ সাল ৩১ জুলাই।

সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের জজ শ্রীযুত আর এচ রাট্রি সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে বর্ত্তমান মাসের ১৩ তারিখঅবধি ২০ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

যশোহরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এম এ জি শা সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে সিংহল দ্বীপে গমনার্থ গত মাসের ২৬ তারিখঅবধি তিন মাসের ছুটী পাইয়াছেন। এই হুকুমক্রমে গত মাসের ৩ তারিখের হুকুমানুসারে শা সাহেব যে ছুটী পান্ তাহা রহিত হইল।

চব্বিশপরগনার প্রধান সদর আমীন শ্রীযুত রায় হরিনারায়ণ ঘোষ চিকিৎসকের সর্টিফিকটক্রমে দশ দিবসের ছুটী পাইয়াছেন। এবং আপনার সিরিশ্তার চলিত কর্ম্মের ভার ঐ জিলার অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত বাবু হরচন্দ্র ঘোষের প্রতি অর্পণ করিবেন।

Pundit Sreenath Bidiabagis, Sudder Ameen of Sylhet, from the 11th instant to 14th November ensuing, including the Dusserah vacation.

## NOTIFICATIONS.

*The 31st July*, 1843.

Mr. Louis Stuart Jackson, appointed by the Honourable the Court of Directors a Member of the Civil Service on the Bengal Establishment, reported his arrival at Calcutta on the 23d instant.

*The 8th August*, 1843.

Mr. G. Martin, Magistrate of Purneah, resumed charge of his office from the Honourable F. Drummond on the 31st July. This cancels the unexpired portion of the leave granted to Mr. Martin on the 20th idem.

Mr. C. B. Trevor, Joint Magistrate and Deputy Collector of Baraset, resumed charge of his office from Mr. E. H. Lushington on the 5th August, 1843.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

## FORT WILLIAM,
## HOME DEPARTMENT,

*The 12th August*, 1843.

The Governor General in Council having taken into consideration the magnitude and variety of the Establishments connected with the Marine of Bengal, and the prospective increase thereof through the extension of Trade and of Navigation by Steam, has deemed it adviseable to place the whole of those Establishments under one responsible Officer, and has passed the following Resolutions:

The Marine Board is abolished.

Major Irvine, C. B. Bengal Engineers, is appointed to act as Superintendent of Marine.

Lieut. Col. Benson, 1st Regiment Native Infantry, will Officiate for Major Irvine as a Member of the Military Board.

C. B. Greenlaw, Esq. is appointed Secretary to the Superintendent of Marine, and vacates the Offices of Coroner and of Secretary to the Mint Committee.

The Under Secretary in the Finance Department is henceforth to be Ex-Officio Secretary of the Mint Committee.

By order of the Right Honourable the Governor General in Council,

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

## No. 1164.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

## APPOINTMENTS.

*The 31st July*, 1843.

Mr. E. J. C. Richardson to be an Assistant to the Magistrate and the Collector of Tirhoot.

*The 8th August*, 1843.

Mr. A. M. M. Minto, Civil Assistant Surgeon of Cuttack, to be Register of Deeds under Act XXX. of 1838, in that District.

[*Government Gazette*, 15*th August*, 1843.]

ছিলটের সদর আমীন শ্রীযুত পণ্ডিত শ্রীনাথ বিদ্যাবাগীশ দশহরার বন্দ লইয়া বর্ত্তমান মাসের ১১ তারিখঅবধি আগামি নবেম্বর মাসের ১৪ তারিখপর্য্যন্ত ছুটী পাইয়াছেন।

## বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ৩১ জুলাই।

শ্রীযুত লুইস ষ্টুআর্ট জাকসন সাহেব শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্‌টর্স সাহেবেরদের দ্বারা বাঙ্গলা কোম্পানির সিবিলসম্পর্কীয় কর্ম্মে নিযুক্ত হইয়া বর্ত্তমান মাসের ২৩ তারিখে কলিকাতায় আপনার পঁহুছনের রিপোর্ট করিয়াছেন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

পূরণিয়ার মাজিষ্ট্রেট শ্রীযুত জি মার্টিন সাহেব জুলাই মাসের ৩১ তারিখে শ্রীযুত অনরবিল এফ ড্রমণ্ড সাহেবের স্থানে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্। তাহাতে বর্ত্তমান মাসের ২০ তারিখে শ্রীযুত মার্টিন সাহেবকে যে ছুটী দেওয়া যায় তাহার অবশিষ্ট কাল রহিত হইল।

বারাসতের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত সি বি ট্রেবর সাহেব ১৮৪৩ সালের ৫ আগষ্ট তারিখে শ্রীযুত ই এচ লশিংটন সাহেবের স্থানে আপন কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

## ফোর্ট উলিয়ম।
## দেশীয় ডিপার্টমেণ্ট।

১৮৪৩ সাল ১২ আগষ্ট।

শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে বাঙ্গলা দেশের জাহাজসম্পর্কীয় সিরিশ্‌তার বাহুল্য এবং বিবিধ কার্য্য বিচার করিয়া এবং বাষ্পীয় জাহাজের দ্বারা গমনাগমন এবং বাণিজ্যের বৃদ্ধিহওনেতে ঐ সিরিশ্‌তার কার্য্য বৃদ্ধি হইবার সম্ভাবনা বিবেচনা করিয়া ঐ সকল সিরিশ্‌তা এক জন কার্য্যকারকের অধীনে রাখিতে উপযুক্ত বোধ করিয়াছেন এবং নীচের লিখিত হুকুম জারী করিয়াছেন।

মারিন বোর্ড রহিত হইল।

বাঙ্গলা দেশের এঞ্জিনিয়র শ্রীযুত মেজর অরবিন সাহেব মারিণের সুপরিন্টেণ্ডেণ্টী কর্ম্ম করিবেন।

এদেশীয় পদাতিক সৈন্যের প্রথম পল্টনের লেপ্টেনেণ্ট কর্ণেল শ্রীযুত বেনসন সাহেব শ্রীযুত মেজর অরবিন সাহেবের স্থানে মিলিটারী বোর্ডের মেম্বরী কর্ম্ম একটিংরূপে করিবেন।

শ্রীযুত সি বি গ্রিন্‌ল সাহেব মারিণের সুপরিন্টেণ্ডেণ্টের সেক্রেটারী হইবেন এবং করনরের ও টাকশালার কমিটির সেক্রেটারীর কর্ম্ম ত্যাগ করিবেন।

ফিনান্স ডিপার্টমেণ্টের দ্বিতীয় সেক্রেটারী উত্তর কালে আপন পদোপলক্ষে টাকশালের কমিটির সেক্রেটারী হইবেন।

শ্রীযুত গবর্নর্ জেনরল বাহাদুরের হজুর কৌন্সেলের হুকুমক্রমে।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।

## ১১৬৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

## নিয়োগ।

১৮৪৩ সাল ৩১ জুলাই।

শ্রীযুত ই জে সি রিচার্ডসন সাহেব ত্রিহুতের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট হইবেন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

কটকের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত এ এম এম মিণ্টো সাহেব ১৮৩৮ সালের ৩০ আইনানুসারে ঐ জিলাতে দলীলদস্তাবেজের রেজিষ্টর হইবেন।

Baboo Hurryhur Mookerjee to be a Member of the Ferry Fund Committee at Rungpore, vice Baboo Gooroopersaud.

Mr. C. H. Lushington and Khadja Sultan Jan to be Members of the Ferry Fund Committee of Behar, vice Mr. J. B. Dickson and Sheik Mahomed Afzal.

*The 12th August*, 1843.

Mr. H. Piddington to be Coroner of the Town of Calcutta, vice Mr. C. B. Greenlaw.

LEAVES OF ABSENCE.

*The 31st July*, 1843.

Lieutenant A. P. Phayre, Senior Assistant Commissioner at Sandoway, for two months, under Section XII. of the revised Rules of 17th May 1843, to commence from the date of his quitting the Province in the Honourable Company's Ship "Amherst."

Mr. T. Casperz, Deputy Collector under Regulation IX. of 1833, in Midnapore, for one month, under Medical Certificate, in extension of the leave granted to him by the Commissioner of the Cuttack Division.

*The 8th August*, 1843.

Mr. J. H. Young, from the 19th ultimo, the date on which he made over charge of the Collectorate of Patna to Mr. D. Cunliffe, until sailing of the Steamer "Hindoostan" on which Mr. Young has taken his passage for Europe.

NOTIFICATIONS.

*The 31st July*, 1843.

Mr. R. Ince, Assistant to the Salt Agent and Superintendent of Chokies at Chittagong, is vested under Section XXV. of Act XXIX. of 1838, with the full powers authorized by Regulation X. of 1819, to be exercised by Salt Agents and Superintendents of Chokies in respect to the trial of persons charged with offences against the Laws for the protection of Salt Revenue.

*The 8th August*, 1843.

Mr. W. A. Hay, a Student of the College of Fort William, who proceeded to Sea for the benefit of his health, reported his return to the Presidency on the 1st instant.

Mr. W. Vansittart received charge of the Magistracy of Monghyr from Mr. F. R. Hodgson on the 29th ultimo.

The unexpired portion of the leave of absence granted to Dr. K. Mackinnon on the 27th February last, under Medical Certificate for twelve months, is cancelled.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

শ্রীযুত বাবু গুরুপ্রসাদের পরিবর্ত্তে শ্রীযুত বাবু হরিহর মুখুয্যা রঙ্গপুরে গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত জে বি ডিকসন সাহেব এবং শ্রীযুত সেখ মহম্মদ আফজালের পরিবর্ত্তে শ্রীযুত সি এচ লশিংটন সাহেব এবং শ্রীযুত খাজা সুলতান জান বেহারে গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

১৮৪৩ সাল ১২ আগষ্ট।

শ্রীযুত সি বি গ্রিন্‌ল সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত এচ পিডিংটন সাহেব কলিকাতা শহরের করনর হইবেন।

ছুটী।

১৮৪৩ সাল ৩১ জুলাই।

কমিস্যনর সাহেবের সানদোয়ে নিযুক্ত প্রধান আসিষ্টান্ট শ্রীযুত লেপ্টেনেন্ট এ পি ফেয়র সাহেব ১৮৪৩ সালের ১৭ মে তারিখের স্থধরা হুকুমের ১২ ধারানুসারে দুই মাসের ছুটী পাইয়াছেন। যে তারিখে আমহর্ষ্ট নামক কোম্পানির জাহাজ দ্বারা ঐ স্থান ত্যাগ করেন সেই তারিখ অবধি ঐ ছুটীর আরম্ভ হইবেক।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে মেদিনীপুরের ডেপুটী কালেক্টর শ্রীযুত টি কাস্পার্স সাহেব জিলা কটকের কমিস্যনর সাহেবের স্থানে যে ছুটী পান তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

শ্রীযুত জে এচ ইয়ং সাহেব যে তারিখে পাটনার কালেক্টরী কর্ম্ম শ্রীযুত ডি কনলিফ সাহেবকে অর্পণ করেন্ সেই তারিখ অর্থাৎ গত মাসের ১৯ তারিখঅবধি হিন্দুস্থান নামক যে বাষ্পীয় জাহাজের দ্বারা শ্রীযুত ইয়ং সাহেব ইউরোপে গমন করিবেন সেই জাহাজের না গমনপর্য্যন্ত ঐ সাহেব ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ৩১ জুলাই।

চাটিগাঁর নিমকের এজেন্ট ও নিমক চৌকীর সুপরিন্টেণ্ডেন্টের আসিষ্টান্ট শ্রীযুত আর ইন্স সাহেব ১৮৩৮ সালের ২৯ আইনের ২৫ ধারানুসারে নিমকের রাজস্ব রক্ষাকরণার্থ আইনের উলঙ্ঘনকারি ব্যক্তিরদের বিচারের বিষয়ে নিমকের এজেন্ট ও চৌকীর সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবেরদের যে ক্ষমতা ১৮১৯ সালের ১০ আইনে নির্দ্দিষ্ট আছে সেই সম্পূর্ণ ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

ফোর্ট উলিয়ম কালেজের এক জন ছাত্র শ্রীযুত ডবলিউ এ হে সাহেব স্বীয় স্বাস্থ্যার্থে সমুদ্রে গমনানন্তর বর্ত্তমান মাসের ১ তারিখে রাজধানীতে আপনার প্রত্যাগমনের রিপোর্ট করিয়াছেন।

শ্রীযুত ডবলিউ বান্সিটার্ট সাহেব গত মাসের ২৯ তারিখে শ্রীযুত এফ আর হজসন সাহেবের স্থানে মুঙ্গেরের মাজিষ্ট্রেটী কর্ম্ম প্রাপ্ত হইয়াছেন।

গত ফেব্রুআরি মাসের ২৭ তারিখে শ্রীযুত ডাক্তর কে মাকিনন সাহেবকে চিকিৎসকের সর্টিফিকটক্রমে যে বারো মাসের ছুটী দেওয়া যায় তাহার অবশিষ্ট কাল রহিত হইল।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

GOVERNMENT ADVERTISEMENTS. — গবর্ণমেন্টের ইশ্‌তিহার।

SALES OF LAND. — জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জিলা মুরশিদাবাদ এই যে

মোকাম কলিকাতার সদর দেওয়ানী আদালতের ডিক্রীর টাকা আনন্দচন্দ্র মুখোপাধ্যায় পরে রায় বিজয়কৃষ্ণের পরিবন রাসমণি দেব্যা বাদিনীর পাওনা মৃত বিজয়গোবিন্দ সিংহের পুত্র কৃষ্ণমোহন সিংহ ও রামমোহন সিংহ ও লাডলিমোহন সিংহ প্রতিবাদিগণের দেনা আদায় কারণ চতুর্দ্দশ বিভাগের শ্রীযুত রেবিনিউর কমিস্যনর সাহেবের সন ১৮৩৯ ইংরেজীর ৫ জুলাই তারিখের চিঠী ও শহর মুরশিদাবাদের শ্রীযুত জজ সাহেবের ঐ সনের ২২ জুন ও সন ১৮৪০ সালের ১১ নবেম্বর ও সন ১৮৪১ সালের ২০ আগষ্ট তারিখের রুবকারীর আজ্ঞানুসারি

[[illegible] গেজেট। ১৮৪৩। [illegible]।]

rampore in the Province of Bengal against whom an Adjudication of Insolvency has been made and pronounced by the said Court, on the Petition of Collydass Ghosaul a Creditor; the matters of the said Petition are appointed to be heard by the said Court, on Saturday, the Fourteenth day of October next. The names of the Creditors of the said MODOOSOODUN ROY, appear in a Schedule filed in the Office of the Chief Clerk of the said Court to which any Creditor may refer.

MARSHALL AND WALLER, *Insolvent's Attornies.*
No. 4, Mission Row. 1st August, 1843.

করাতে তাঁহাকে ঐ আদালতের দ্বারায় নির্দ্ধারিত হইয়াছে যে ঋণ পরিশোধ করিতে অক্ষম সেই দরখাস্তের বিষয় শ্রবণ জন্য আগামি শনিবার ১৪ অক্টোবর তারিখ ঐ আদালতে ধার্য্য হইয়াছে ঐ মধুসূদন রায়ের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই আদালতে গিয়া দেখিবেন।

মারসাল এণ্ড ওয়ালর। ইনসালবেন্টের উকীল।
নং ৪ মিসিয়ান রো। ১ আগষ্ট ১৮৪৩।

---

Notice is hereby given, that by an order of the said Court in the matter of WILLIAM COBB HURRY, late of Clive Street Ghaut in the Town of Calcutta, and also of Cossipore in the suburbs of Calcutta and since of the Danish Settlement of Serampore and now a prisoner in the Common Gaol of Calcutta and against whom an adjudication of Insolvency was made and pronounced by this Court on the twenty fifth day of February One thousand Eight hundred and Forty-three on the Petition of John Wallis Alexander and John Cowie, Assignees of Messeurs Boyd and Company, insolvent debtors, Creditors of the said WILLIAM COBB HURRY, the matters of the said Petition are appointed to be heard in the said Court on Saturday the fourteenth day of October next.

The names of the Creditors of the said WILLIAM COBB HURRY, appear in a Schedule filed with the said Petition in the Office of the Chief Clerk of the said Court to which any Creditor may refer.

No creditors of the said WILLIAM COBB HURRY, will be allowed at the said hearing to oppose his discharge unless he shall have given notice of his intention to the Chief Clerk three clear days before the day of hearing. Dated this 9th day of August 1843.

OEHME, PAUL and SMELT,
*Attornies for the Insolvent.*

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে পূর্ব্বে কলিকাতা নগরের ক্লাইব স্ত্রিট ঘাট নিবাসি এবং পরে কলিকাতা নগরের নিকট কাশীপুর নিবাসি ও তৎপরে দেন্মার্কেরদের অধীন শ্রীরামপুর নগর নিবাসি এবং এইক্ষণে কলিকাতার সাধারণ জেলখানার কএদী যে

উলিয়ম কব হরি সাহেবের

বিষয়ে তাঁহার মহাজন শ্রীযুত বয়ড কোম্পানির আসৈনি শ্রীযুত জান ওয়ালিস আলেকজান্দর সাহেব ও শ্রীযুত জান কউই সাহেবের দরখাস্তমতে ১৮৪৩ সালের ২৫ ফেব্রুআরি তারিখে এই আদালতে যোত্রহীনতা প্রকাশ হইয়াছে তাঁহার বিষয়ে উক্ত আদালতে হুকুম হইল যে উক্ত দরখাস্তের মর্ম্ম আগামি অক্টোবর মাসের ১৪ তারিখ শনিবারে উক্ত আদালতে শুনা যাইবেক

উক্ত উলিয়ম কব হরি সাহেবের মহাজনেরদের নামের তফসীল উক্ত দরখাস্তসম্বলিত উক্ত আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহা মহাজনেরা দেখিতে পারেন।

উক্ত উলিয়ম কব হরি সাহেবের কোন মহাজন যদি তাঁহার খালাস হওনের বাধা করিতে মনস্থ করেন তবে শুননির দিবসের তিন দিন পূর্ব্বে আপনার ঐ মনস্থ প্রধান ক্লার্ক সাহেবকে না জানাইলে উক্ত শুননির দিবসে কোন বাধা করিতে পারেন না।

ওমি ও পাউল ও স্মেল্ট
যোত্রহীনেরদের উকীলেরা।
১৮৪৩ সাল ৯ আগষ্ট।

---

NOTICE.

Wanted a Treasurer, for the Maldah Joint Magistracy and Deputy Collectorate, salary Rs. thirty-five; unexceptionable security to the amount of Rupees twenty-eight thousand will be required.

F. B. KEMP,
*Offg. Joint Magistrate and Depy. Collector.*
Maldah, Joint Magistracy,
and Deputy Collectorate, 2d August, 1843.

[*Government Gazette*, 15*th August*, 1843.]

বিজ্ঞাপন।

মালদহের জাইন্ট মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টরের আদালতে এক জন খাজাঞ্চীর আবশ্যক আছে তাহার মাহিয়ানা ৩৫ টাকা ২৮০০০ টাকার মাতবর জামিনী দাখিল করিতে হইবেক।

এফ বি কেম্প।
একটিং জাইন্ট মাজিস্ট্রেট ও ডেপুটী কালেক্টর।
মালদহের জাইন্ট মাজিস্ট্রেটী
ও ডেপুটী কালেক্টরী। ১৮৪৩। ২ আগষ্ট।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, AUGUST 22, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ২২ আগষ্ট।


## ACTS.

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.

The 12th August, 1843.

The following Act passed by the Right Hon'ble the Governor General of India in Council, on the 12th August 1843, is hereby promulgated for general information :

Act No. XVI. of 1843.

*An Act regarding the offering of Rewards for the Apprehension of Offenders.*

Whereas inconvenience has been experienced from the Rules in force which provide that Magistrates shall apply to the Courts of Sudder Nizamut Adawlut and the Courts of Circuits, or Courts exercising the powers of the old Courts of Circuit when it may appear advisable to offer a reward for the apprehension of a known offender, or the discovery of unknown offenders in cases of magnitude. And whereas it is expedient that all such applications should be made to such Officer or Officers as from time to time may be empowered by the Local Governments to authorize the grant of rewards;

It is hereby enacted, that Sections 2 and 3, Regulation IX. of 1808, and Sections XVI. and XVII. Regulation XVI. 1810 of the Bengal Code, be and the same are hereby repealed.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

## আইন।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১২ আগষ্ট।

ভারতবর্ষের শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুর হজুর কৌন্সেলে ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১২ আগষ্ট তারিখে নীচের লিখিত আইন জারী করিলেন এবং তাহা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হইতেছে।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৬ আইন।

অপরাধিরদিগকে ধরিবার নিমিত্ত পুরস্কার অঙ্গীকার করণবিষয়ক আইন।

যেহেতুক উৎকটাপরাধের মোকদ্দমায় জ্ঞাত অপরাধিকে ধরিবার কিম্বা অজ্ঞাত অপরাধির অনুসন্ধানের নিমিত্ত পুরস্কার অঙ্গীকার করা উপযুক্ত বোধ হইলে মাজিষ্ট্রেট সাহেবদিগকে সদর নিজামৎ আদালত এবং দায়েরসায়েরী আদালত কিম্বা পূর্ব্বকার দায়েরসায়েরী আদালতের ক্ষমতাপ্রাপ্ত আদালতের অনুমতি লইতে চলিত আইনে যে হুকুম আছে তাহাতে ক্লেশ বোধ হইয়াছে এবং যেহেতুক স্থানবিশেষের গবর্ণমেণ্ট যে কার্য্যকারক কি কার্য্যকারকদিগকে সময়ে২ পুরস্কার দেওনের অনুমতি দিবার ক্ষমতা দেন্ তাঁহারদের নিকটে উক্ত প্রকার অনুমতির দরখাস্ত করা উচিত

অতএব ইহাতে হুকুম হইল যে বাঙ্গলা দেশের চলিত ১৮০৮ সালের ৯ আইনের ২ ও ৩ ধারা এবং ১৮১০ সালের ১৬ আইনের ১৬ ও ১৭ ধারা রদ হইল ইতি।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

## DRAFTS OF ACTS.

FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.

The 12th August, 1843.

The following Draft of a proposed Act was read

## আইনের মুসাবিদা।

ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১২ আগষ্ট।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী

in Council for the first time on the 12th August 1843.

Act No. —— of 1843.

*An Act for making the Provisions of 5 and 6 Vic. C. 47. Sec. XI. applicable to India.*

Whereas doubts have arisen as to whether so much of an Act passed in the 5th and 6th year of the reign of Her Majesty Queen Victoria, entitled "an Act to amend the Laws relating to the Customs," as provides "that from and after the 5th day of January 1843, any Articles of Foreign Manufacture, and any packages of such Articles imported into the United Kingdom or into the British possessions abroad bearing any names, brands or marks purporting to be the names, brands or marks of Manufacturers resident in the United Kingdom, shall be forfeited," is applicable to the Territories subject to the Government of the East India Company:

It is hereby declared and enacted, that from and after the day on which this Act is passed, any Articles of Foreign Manufacture and any packages of such Articles imported into the Territories subject to the Government of the said Company bearing any names, brands or marks, purporting to be the names, brands or marks of Manufacturers resident in the United Kingdom, shall be forfeited.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be reconsidered at the first Meeting of the Legislative Council of India after the 12th day of November next.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

---

## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 8.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue to the Commissioner of Revenue for the Division of ——*

I am desired by the Sudder Board of Revenue to request that after communicating with the Collectors subordinate to you, you will report whether it has been the practice in the several districts of your Division to bring to sale dependent Talooks in estates the property of Government, for arrears of rent both under Clause VII. Section XV. and under Section XXV. Regulation VII. of 1799. If only under the former Section, the Board desire to know whether the sale is preceded by a summary suit and decree that rent is due from the tenure, as is required by Section I. Regulation VIII. 1835, and if under the latter, that is, Section XXV. which does not appear to require that the sale be preceded by a decree whether the Government construction noted on the Margin,* which prohibits the appeal to the Commissioner, of sales made by the

* No. 1418, date 11th October, 1836.

১৮৪৩ সালের ১২ আগষ্ট তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার পঞ্চম ও ষষ্ঠ বর্ষীয় আইনের ৪৭ ধারার ১১ প্রকরণ ভারতবর্ষে খাটিবার নিমিত্ত আইন।

যেহেতুক "জিনিসের মাসুলবিষয়ক আইন সংশোধনের আইন" এই নামে বিখ্যাত শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার পঞ্চম ও ষষ্ঠ বৎসরে যে আইন জারী হয় তাহার যে ভাগে লেখে যে "১৮৪৩ সালের ৫ জানুআরি তারিখঅবধি এবং তাহার পরে ভিন্নাধিকার দেশের নির্ম্মিত কোন দ্রব্য বা ঐ দ্রব্যের কোন বস্তা ইঙ্গলণ্ড দেশে কি ইঙ্গলণ্ড দেশের বাহিরে ইঙ্গলণ্ডীয়েরদের অধিকারের কোন দেশে আমদানী হইলে এবং তাহার উপর ইঙ্গলণ্ড দেশনিবাসি কোন শিল্পকারের নাম বা দাগ কি চিহ্ন বলিয়া কোন নাম কি দাগ বা চিহ্ন থাকিলে তাহা জব্দ হইবেক" সেই ভাগ ভারতবর্ষের কোম্পানি বাহাদুরের শাসিত দেশে খাটে কি না এই বিষয়ে সন্দেহ হইয়াছে

অতএব ইহাতে নির্দ্দিষ্ট ও হুকুম হইল যে এই আইন যে তারিখে জারী হয় তদবধি এবং তাহার পর ভিন্নাধিকার দেশের নির্ম্মিত কোন দ্রব্য কি ঐ দ্রব্যের কোন বস্তা কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে আমদানী হইলে এবং তাহার উপর ইঙ্গলণ্ড দেশনিবাসি কোন শিল্পকারের নাম অথবা দাগ কি চিহ্ন বলিয়া কোন নাম কি দাগ বা চিহ্ন থাকিলে তাহা জব্দ হইবেক ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১২ নবেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

---

## সদর বোর্ড রেবিনিউর সরকুলর অর্ডর।

৮ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যনর সাহেবের নিকটে সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর সাহেবেরদের হুকুমক্রমে আদেশ করিতেছি যে তোমার অধীন কালেক্টর সাহেবেরদের সঙ্গে পরামর্শ করণের পর তুমি রিপোর্ট কর যে তোমার এলাকার নানা জিলাতে মালগুজারীর বাকীর নিমিত্ত সরকারের খাসমহালের পেটাও তালুক ১৭৯৯ সালের ৭ আইনের ১৫ ধারার ৭ প্রকরণ এবং ঐ আইনের ২৫ ধারা এই উভয়ানুসারে নীলাম করিবার রীতি চলিতেছে কি না। যদি কেবল ঐ ৭ প্রকরণানুসারে নীলাম হইয়া আসিতেছে তবে বোর্ডের সাহেবেরা জানিতে চাহেন যে নীলামের পূর্ব্বে ঐ তালুকের খাজানা নিতান্ত বাকী থাকনের বিষয়ে ১৮৩৫ সালের ৮ আইনের ১ ধারায় সরাসরী মোকদ্দমা এবং ডিক্রী করণের যে হুকুম আছে তাহা প্রতিপালন হইতেছে কি না। উক্ত আইনের ২৫ ধারানুসারে নীলামের পূর্ব্বে ডিক্রী হইবার কোন হুকুম দৃষ্ট হয় নাই অতএব যদি ঐ ধারাক্রমে নীলাম হইয়া থাকে তবে বোর্ডের সাহেবেরা জানিতে চাহেন যে ১৮৩৬ সালের ১১ অক্টোবর তারিখের ১৪১৮ নম্বরী আইনের অর্থমতে হইয়াছে কিম্বা ঐ ২৫ ধারানুসারে যে নীলাম হয় তাহার উপর আপীল

Collector under Regulation VIII. 1835, has been held to be applicable to them, or whether appeals against sales held under Section XXV. have been made to you and received and decided upon by you.

G. A. C. Plowden, *Offg. Secretary.*

Fort William, the 28th July, 1843.

তোমার নিকটে করা গিয়াছে এবং তুমি তাহা গ্রাহ্য করিয়া নিষ্পত্তি করিয়াছ কি না যেহেতুক ঐ ১৪১৮ নম্বরী আইনের অর্থে হুকুম আছে যে ১৮৩৫ সালের ৮ আইনানুসারে কালেক্টর সাহেব যে নীলাম করেন তাহার উপর আপীল কমিস্যনর সাহেবের নিকটে করা যাইবেক না।

জি এ সি প্লৌডন। এক্টিং সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম ১৮৪৩ সাল ২৮ জুলাই।

John C. Marshman, *Bengalee Translator.*

## RULES FOR THE SUDDER DEWANNY ADAWLUT.

*Rules for the guidance of the practice of the Sudder Dewanny Adawlut in the verification of Vakalutnamehs and Mooktarnamehs passed by the Honourable the President in Council, on the* 21*st June,* 1843, *under section* 2, *Act* XVII. *of* 1841.

Vakalutnamehs whether executed by principals or their attornies and agents, and Mooktarnamehs under the authority of which Vakalutnamehs are executed, shall not hereafter be required to be verified on oath. The responsibility in regard to all such documents being properly and correctly executed, shall rest entirely with the Vakeels.

The above rule does not apply to cases in which only Mookhtars or Agents are employed. In all such cases the Mookhtarnameh shall be verified on oath as at present.

All Mokhtarnamehs executed out of Calcutta for the purpose of being filed in the Sudder Court, shall be verified in one of the offices of the district competent to make such verification, in which the document is executed, and no Mookhtarnamehs except those executed within the town of Calcutta, shall be verified at the office of the Court.

J. Hawkins, *Register.*

## সদর দেওয়ানী আদালতের বিষয়ি বিধি।

১৮৪১ সালের ১৭ আইনের ২ ধারানুসারে শ্রীযুত প্রসীডেন্ট সাহেব বাহাদুর হজুর কৌন্সেলে ১৮৪৩ সালের ২১ জুন তারিখে ওকালৎনামা এবং মোখ্তারনামার মাতবরীর নির্ণয়ের বিষয়ে সদর দেওয়ানী আদালতের কার্য্যের যে নিয়ম করেন তাহা।

যেং ওকালৎনামায় মওক্কেল কি তাহারদের প্রতিনিধি ও মোখ্তার দস্তখৎ করে তাহার এবং যে মোখ্তারনামার ক্ষমতাতে ওকালৎনামাতে দস্তখৎ হয় তাহার মাতবরী নির্ণয়ের বিষয়ে উত্তর কালে দিব্য করিবার আবশ্যক হইবেক না। উক্ত প্রকার সকল দলীলদস্তাবেজে উপযুক্ত ও যথাবিধি দস্তখৎ হইয়াছে কি না ইহার ঝুঁকী কেবল উকীলের প্রতি থাকিবেক।

যেং মোকদ্দমায় কেবল মোখ্তার কি প্রতিনিধি নিযুক্ত হয় সেইং মোকদ্দমায় উক্ত নিয়ম চলিবেক না। এই মত গতিকে চলিত নিয়মমতে মোখ্তারনামার মাতবরী সুকৃতি কি দিব্যের দ্বারা সাব্যস্ত করিতে হইবেক।

সদর আদালতে দাখিল হইবার নিমিত্ত কলিকাতার বাহিরে দস্তখৎকরা সকল মোখ্তারনামা যে জিলাতে হয় সেই জিলার মধ্যে তাহার মাতবরীর নির্ণয় করিবার ক্ষমতা প্রাপ্ত কোন সিরিশ্তায় তাহার মাতবরীর নির্ণয় হইবেক এবং কলিকাতা শহরের মধ্যে যে সকল মোখ্তারনামায় দস্তখৎ হয় তাহাভিন্ন অন্য কোন মোখ্তারনামার মাতবরীর নির্ণয় সদর আদালতের সিরিশ্তায় হইবেক না।

জে হকিন্স। রেজিস্টর।

John C. Marshman, *Bengalee Translator.*

## CIVIL APPOINTMENTS.

No. 1197.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 8th August,* 1843.

Khaudum Hussein, Native Doctor of the second class of the Medical College, to do duty under the Civil Assistant Surgeon at Darjeeling.

*The 14th August,* 1843.

Reverend H. R. Shepherd to be Chaplain of Dacca, cancelling his appointment under date the 17th May last to be Junior Presidency Chaplain.

Reverend H. S. Fisher to be Junior Presidency Chaplain.

Reverend J. T. Jones to be Chaplain of Howrah.

Reverend H. Thomas to officiate as Chaplain of St. James' Church.

### LEAVES OF ABSENCE.

*The 10th August,* 1843.

The Venerable the Archdeacon of Calcutta to

## রাজকর্ম্মে নিয়োগ।

১১৯৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর সাহেবের হুকুম।

### নিয়োগ।

১৮৪৩ সাল ৮ আগস্ট।

মেডিকাল কালেজের দ্বিতীয় সম্প্রদায়ের এ দেশীয় চিকিৎসক শ্রীযুত খাদিম হুসেন দারজিলিঙ্গে সিবিল আসিস্টান্ট চিকিৎসকের অধীনে কর্ম্ম করিবেন।

১৮৪৩ সাল ১৪ আগস্ট।

শ্রীযুত এচ আর শেফর্ড সাহেব ঢাকার ধর্ম্মোপদেশক হইবেন অতএব গত মে মাসের ১৭ তারিখের যে হুকুমানুসারে তিনি রাজধানীর দ্বিতীয় ধর্ম্মোপদেশকতা কর্ম্মে নিযুক্ত হইয়াছিলেন তাহা রহিত হইল।

শ্রীযুত এচ এস ফিশর সাহেব রাজধানীর দ্বিতীয় ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুত জে টি জোন্স সাহেব হাবড়ার ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুত এচ তামস সাহেব কলিকাতার সেন্ট জেমস গীর্জার ধর্ম্মোপদেশক হইবেন।

### ছুটী।

১৮৪৩ সাল ১০ আগস্ট।

কলিকাতার শ্রীযুত আর্চডিকন সাহেব স্বীয় স্বাস্থ্যার্থে

proceed to Ceylon, for the benefit of his health, and to be absent on that account for a period of three months; the leave to commence from the date on which the Pilot may leave the Steamer "Hindoostan" at Sea.

*The 14th August*, 1843.

Mr. E. F. Lautour, Assistant to the Joint Magistrate and Deputy Collector of Furreedpore, for one month, from the 28th instant, under Section XI. of the Rules of 29th January 1840, amended under Orders of 17th May 1843.

Moulvie Uckbur Ulli, Acting Sudder Ameen of Rungpore, for seven days, on sick Certificate.

## NOTIFICATIONS.

*The 8th August*, 1843.

Mr. Louis Stuart Jackson has been permitted to proceed to Midnapore, and prosecute his study of the Oriental Languages under the superintendence of Mr. H. V. Bayley, the Officiating Special Deputy Collector of that District.

*The 14th August*, 1843.

Mr. R. Abercrombie received charge of the Joint Magistracy and Deputy Collectorate of Noakolly, from Mr. J. Wheler, on the 2d instant.

Mr. M. A. G. Shawe, Joint Magistrate and Deputy Collector at Jessore, reported his departure for Ceylon per Steam Ship "Hindoostan," which vessel was put to Sea on the 12th instant.

Mr. Alonzo Money appointed by the Honourable the Court of Directors, a Member of the Civil Service on the Bengal Establishment, reported his arrival at Calcutta on the 9th instant.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 1198.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

## APPOINTMENTS.

*The 8th August*, 1843.

Mr. W. Grey, Assistant to the Magistrate and the Collector of Rajeshye, has been vested with special powers under Regulation VIII. of 1831.

## LEAVES OF ABSENCE.

*The 14th August*, 1843.

Moulvie Majum Hussein, Sudder Ameen of Shahabad, for one month, in excess of the Dusserah Vacation.

Syed Fuzul Rubbee, ditto of Backergunge, for two weeks, in excess of the Dusserah Vacation.

## NOTIFICATION.

Mr. F. E. Read, Collector of Bhaugulpore, resumed charge of his Office from Mr. Uncovenanted Deputy Collector Brown on the 12th instant.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ২২ আগষ্ট।]

সিংহলদ্বীপে গমন করিতে এবং থাকিতে তিন মাস অনুপস্থিত অনুমতি পাইলেন। হিন্দুস্থাননামক বাষ্পীয় জাহাজ যে তারিখে আড়কাটি সমুদ্রপথে ছাড়িয়া আইসে সেই তারিখঅবধি ঐ ছুটীর আরম্ভ হইবেক।

১৮৪৩ সাল ১৪ আগষ্ট।

ফরিদপুরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ই এফ লাটুর সাহেব ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির যে ১১ ধারা ১৮৪৩ সালের ১৭ মে তারিখের হুকুমমতে শুধরা হইল তদনুসারে বর্ত্তমান মাসের ২৮ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

রঙ্গপুরের একটিং সদর আমীন শ্রীযুত মৌলবী আকবর আলী চিকিৎসকের সর্টিফিকটক্রমে সাত দিনের ছুটী পাইয়াছেন।

## বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

শ্রীযুত লুইস ষ্টুআর্ট জাকসন সাহেব মেদিনীপুরে গমনপূর্ব্বক ঐ জিলার একটিং স্পেশিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত এচ বি বেলি সাহেবের অধীনে এদেশীয় ভাষা শিক্ষা করণের অনুমতি পাইয়াছেন।

১৮৪৩ সাল ১৪ আগষ্ট।

শ্রীযুত আর আবরক্রম্বি সাহেব বর্ত্তমান মাসের ২ তারিখে শ্রীযুত জে উইলর সাহেবের স্থানে নওয়াখালীর জাইণ্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্ম গ্রহণ করেন্।

যশোহরের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এম এ জি শা সাহেব হিন্দুস্থান নামক বাষ্পীয় জাহাজের দ্বারা সিংহলে গমন করিয়াছেন এমত রিপোর্ট করেন্ ঐ জাহাজ বর্ত্তমান মাসের ১২ তারিখে সমুদ্রে গমন করে।

শ্রীযুত আলঞ্জ মনি সাহেব শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেকটর্স সাহেবেরদের দ্বারা বাঙ্গলা দেশে কোম্পনির সিবিলসম্পর্কীয় কর্ম্মে নিযুক্ত হইয়া বর্ত্তমান মাসের ৯ তারিখে কলিকাতায় পঁহুছিয়াছেন এমত রিপোর্ট করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১১৯৮ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

## নিয়োগ।

১৮৪৩ সাল ৮ আগষ্ট।

রাজশাহীর মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত ডবলিউ গ্রে সাহেব ১৮৩১ সালের ৮ আইনের নির্দ্দিষ্ট বিশেষ ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন।

## ছুটী।

১৮৪৩ সাল ১৪ আগষ্ট।

শাহাবাদের সদর আমীন শ্রীযুত মৌলবী মাজুম হুসেন দশহরার বন্দের অতিরিক্ত এক মাসের ছুটী পাইবেন।

বাকরগঞ্জের ঐ শ্রীযুত সায়দ ফাজল রব্বি দশহরার বন্দের অতিরিক্ত দুই সপ্তাহের ছুটী পাইবেন।

## বিজ্ঞাপন।

ভাগলপুরের কালেক্টর শ্রীযুত এফ ই রিড সাহেব বর্ত্তমান মাসের ১২ তারিখে অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত ব্রৌণ সাহেবের স্থানে আপন সিরিশ্তার কর্ম্মের ভার পুনর্গ্রহণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

GOVERNMENT ADVERTISEMENTS. • গবর্ণমেণ্টের ইশ্তিহার।

## SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ২৪ আগষ্ট রোজ বৃহস্পতিবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজ্বি নেমক যাহা মোং শালিখার সরকারী গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত শিল মোহর বন্দকরা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিশান বোর্ড পরিমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মূল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে কটক পাঙ্গা নেমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারী অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরূপিত সময়ে দরখাস্তকারী অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তৎব্যতীত কোন দরখাস্ত মাতবর জান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মঞ্জুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মঞ্জুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা মোং শালিখার গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতির জমা মতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক |
|---|---|---|---|
| কটক পাঙ্গা | শালিখা | সন ১২৪৭ সাল | ১০০০০/ মোন |

বিমৌজিব হুকুম সাহেবান আলিসান বোর্ড পরমিট নিমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল। তাং ১৬ আগষ্ট।
এচ টরেন্স। সেক্রেটারী।

---

এস্তেহার দেওয়া যাইতেছে যে সন ১৮৪৩ সাল তারিখ ২১ আগষ্ট রোজ সোমবার বেলা দুই প্রহর এক ঘন্টার পূর্ব্বে যে কোন সময়ে হউক নীচের লিখিত মোয়াজি নেমক যাহা হিজলি এজেন্সী মধ্যে নানা ঘাটের গোলায় মৌজুদ আছে তাহার খরিদের জন্য দরখাস্ত শিল মোহর বন্দ করা এই দপ্তরখানায় লওয়া যাইবেক তদনন্তর ঐ নেমকের দর শ্রীযুত সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিমের হুকুমানুসারে নির্দ্ধারিত হইবেক ঐ সকল দরখাস্তে ফিশত মোন নেমকের উপর যে ব্যক্তি যত মুল্য দিতে চাহিবেক তাহা কোম্পানির টাকায় লিখিতে হইবেক আর ঐ দরখাস্তের উপর এমত জিকির থাকিবেক যে গাছা নেমকের বাবদ দরখাস্ত এবং দরখাস্তের শিরনামার উপর দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা তাহার গোমাস্তার নাম লিখিত থাকিবেক ও দরখাস্ত খুলিবার নিরূপিত সময়ে দরখাস্তকারি অথবা তাহার মোক্তার কিম্বা গোমাস্তা কেহ এক জন উপস্থিত না থাকিলে দরখাস্ত খোলা যাইবেক না এবং দরখাস্তের মাতবরির জন্য এক২ শত টাকা আমানতের স্বরূপ দাখিল করিতে হইবেক তৎব্যতীত কোন দরখাস্ত মাতবর জান করা যাইবেক না ঐ ১০০৲ টাকা যে ব্যক্তির দরখাস্ত মঞ্জুর হইবেক তাহার নামে এই নেমক খরিদের হিসাবে জমা হইবেক কিম্বা দরখাস্ত মঞ্জুর না হইলে ফেরত দেওয়া যাইবেক।

যে সকল ব্যক্তি নেমক খরিদের জন্য দরখাস্ত করিবেক তাহারদিগের উচিত যে দরখাস্ত করণের পূর্ব্বে ঐ নেমকের নমুনা বোর্ডের দপ্তরখানার গোলায় স্বচক্ষে দেখিয়া নেমকের রকম বুঝিয়া আপনার খাতির জমামতে দরখাস্ত করে ইতি।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন সনের পোক্তান | মওয়াজিয়ে নেমক | | |
|---|---|---|---|---|---|
| হিজলী গাছা নেমক | কালী নগর | সন ১২৪৯ সাল | আন্দাজী | মোন | ৫৯৮২/ |
| | ভেরো নগর | ,, | ,, | ,, | ২০৫৭/ |
| | কৃষ্ণ নগর | ,, | ,, | ,, | ৩০২৬/ |
| | রাম নগর | ,, | ,, | ,, | ২০৬৮/ |

বিমৌজিব হুকুম সাহেবান আলিশান বোর্ড পরমিট নেমক ও আফিম ইতি সন ১৮৪৩ সাল তাং ১৫ আগষ্ট।
এচ টরেন্স। সেক্রেটারী।

[*Government Gazette, 22d August,* 1843.]

## CIVIL APPOINTMENTS.

No. 1348.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### LEAVES OF ABSENCE.

*The 28th August*, 1843.

Lieutenant C. Scott, Principal Assistant to the Commissioner of Assam, at Gowahatty, for three months, from the 1st October next, on private affairs; Captain J. Butler, Junior Assistant, will officiate for Lieutenant Scott during his absence.

Mr. E. DaCosta, 1st Principal Sudder Ameen of Jessore, on Sick Certificate, from date of quitting his Station to the close of the ensuing Dusserah vacation.

*The 4th September*, 1843.

Mr. S. Wauchope, Assistant to the Magistrate and the Collector of Hooghly, for one month, from the 1st instant, on private affairs.

Moulvie Abdool Wahid, Principal Sudder Ameen of Patna, for fifteen days beyond the ensuing Dusserah vacation, on private affairs.

Baboo Ramlochun Ghose, ditto ditto of Nuddea, for ten days beyond the ensuing Dusserah vacation, on private affairs.

Syed Abbas Ullee, Principal Sudder Ameen of Furreedpore, for fifteen days, on account of illness.

Moulvie Rooknooddeen Mahomed, Law Officer of the Court of Mymensing, for three weeks in excess of the ensuing Dusserah vacation, on private affairs.

### APPOINTMENTS.

*The 28th August*, 1843.

Mr. C. H. Metcalfe to be a Member of the Local Committee of Education at Bhaugulpore.

*The 4th September*, 1843.

Mr. E. H. Lushington to officiate as Magistrate of Jessore until relieved by Mr. R. Hampton.

### NOTIFICATION.

*The 28th August*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal has been pleased, upon the recommendation of the Superintendent of Police for the Cuttack Province to raise the Salaries of the undermentioned Darogahs of that Province in the following manner:

Bulbhudder Ram, of the Sudder Thannah of Cuttack, from 40 to 50 Rs. per mensem.

Rughoonath Ghose, of Thannah Pooree, from 25 to 50 Rs. per mensem.

Doorgapersad Gope, of Thannah Khoordah, in Pooree, from 40 to 50 Rs. per mensem.

Hurram Mittre, of Thannah Phulhuttee, in Balasore, from 20 to 25 Rs. per mensem.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩ । ১২ সেপ্টেম্বর ।]

## রাজকর্ম্মে নিয়োগ ।

১৩৪৮ নম্বর ।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম ।

### ছুটী ।

১৮৪৩ সাল ২৮ আগস্ট ।

গৌহাটীতে আশামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেণ্ট সি স্কট সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি অক্টোবর মাসের ১ তারিখঅবধি তিন মাসের ছুটী পাইয়াছেন শ্রীযুত লেপ্টেনেণ্ট স্কট সাহেবের অনুপস্থানপর্য্যন্ত ছোট আসিষ্টাণ্ট শ্রীযুত কাপ্তান জে বট্লর সাহেব তাঁহার কর্ম্ম নির্ব্বাহ করিবেন ।

যশোহরের প্রথম প্রধান সদর আমীন শ্রীযুত ই ডাকষ্টা সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে যে তারিখে আপনার কর্ম্ম স্থান ছাড়িবেন সেই তারিখঅবধি আগামি দশহরা বন্দের শেষপর্য্যন্ত ছুটী পাইয়াছেন ।

১৮৪৩ সাল ৪ সেপ্টেম্বর ।

হুগলীর মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টাণ্ট শ্রীযুত এস ওয়াকোপ সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে বর্ত্তমান মাসের ১৩ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন ।

পাটনার প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী আবদুল ওযাহীদ স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি দশহরা বন্দের অতিরিক্ত পনের দিনের ছুটী পাইয়াছেন ।

নদীয়ার ঐ ঐ শ্রীযুত বাবু রামলোচন ঘোষ স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি দশহরা বন্দের অতিরিক্ত দশ দিনের ছুটী পাইয়াছেন ।

ফরিদপুরের প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ আব্বাস আলী পীড়াপ্রযুক্ত পনের দিনের ছুটী পাইয়াছেন ।

ময়মনসিংহের আদালতের মৌলবী শ্রীযুত মৌলবী রুকনুদ্দীন মহম্মদ স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি দশহরা বন্দের অতিরিক্ত তিন সপ্তাহের ছুটী পাইয়াছেন ।

### নিয়োগ ।

১৮৪৩ সাল ২৮ আগস্ট ।

শ্রীযুত সি এচ মেটকাফ সাহেব ভাগলপুরে বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন ।

১৮৪৩ সাল ৪ সেপ্টেম্বর ।

শ্রীযুত আর্ হামটন সাহেব যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্ম যাবৎ না লন্ তাবৎ শ্রীযুত ই এচ লশিংটন সাহেব ঐ কর্ম্ম নির্ব্বাহ করিবেন ।

### বিজ্ঞাপন ।

১৮৪৩ সাল ২৮ আগস্ট ।

কটক প্রদেশের পোলীসের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের পরামর্শানুসারে বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেব ঐ প্রদেশের নীচের লিখিত দারোগারদের মাহিয়ানা পশ্চাৎ লিখিতমতে বৃদ্ধি করিয়াছেন ।

কটকের সদর থানার শ্রীযুত বলভদ্রুরাম মাসে চল্লিশ টাকা পাইতেন এক্ষণে পঞ্চাশ টাকা পাইবেন ।

পুরীর থানার শ্রীযুত রঘুনাথ ঘোষ পঁচিশ টাকা পাইতেন এক্ষণে পঞ্চাশ টাকা পাইবেন ।

পুরীতে খুর্দ্দা থানার শ্রীযুত দুর্গাপ্রসাদ গোপ চল্লিশ টাকা পাইতেন এক্ষণে পঞ্চাশ টাকা পাইবেন ।

বালেশ্বর ফলগতি থানার শ্রীযুত হররাম মিত্র কুড়ি টাকা পাইতেন এক্ষণে পঁচিশ টাকা পাইবেন ।

এফ জে হালিডে ।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী ।

SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারি ডেপুটী কালেক্টরি জেলা বর্দ্ধমান মোকাম বাকুণ্ডা।

সন ১৮৪১ সালের ১২ আইনের মর্ম্মানুসারে নীচের লিখিত মহালাতের ইঙ্গরেজী সন ১৮৪৩ সালের নাগাইদ আগষ্ট বাঙ্গলা সন ১২৫০ সালের নাগাইদ শ্রাবণ মাসের কিস্তীর বাকী মালগুজারি টাকা আদায় কারণ প্রবল প্রতাপান্বিত শ্রীযুত সাহেবান সদর বোর্ডের সন ১৮৪১ সালের ৬ অক্টোবরের সর্ব্ব সাধারণের চিঠির আদেশানুযায়ি সন ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোতাবক্ত সন ১২৫০ সালের ১৩ আশ্বিন তারিখ নীলামের দিন অবধারিত আছে তৎপূর্ব্বে অর্থাৎ উক্ত সেপ্টেম্বর মাসের ২৭ তারিখে সূর্য্যাস্তের পূর্ব্ব কি তাহার পূর্ব্বে বাকীদারানকে টাকা দাখিল করা কর্ত্তব্য ফলত সারদীয় পূজায় আদালত বন্দ থাকায় উক্ত ২৮ তারিখে নীলাম না হইয়া শ্রীলশ্রীযুত কমিসানর সাহেবের বর্ত্তমান বর্ষে উক্ত মাসের অষ্টাদশ দিবসীয় ১০৭ নম্বরের চিঠির মর্ম্মানুসারে সন ১৮৪৩ সালের ২৭ অক্টোবর বাঙ্গলা সন ১২৫০ সালের ১১ কার্ত্তিক শুক্রবার দিবসে নীলামের দিন স্থির হইয়াছে ঐ দিবসে দিবা দুই প্রহরের পর জেলা বর্দ্ধমান মোকাম বাকুণ্ডার কালেক্টরি কাছারিতে প্রকাশ্যরূপে নম্বরওয়ারি প্রশিমত নীলাম হইবেক সন ১৮৪৩ সালের ২৭ সেপ্টেম্বর বাঙ্গলা সন ১২৫০ সালের ১২ আশ্বিন তারিখে সূর্য্যাস্তের পরহইতে নীলামের নিরূপিত দিবসপর্য্যন্ত কোনক্রমে বাকী টাকা দাখিল হইবেক না ও নীলাম নিবারণ হইবেক না যে কেহ ইস্তাহারি মহালাত খরিদ করিবার বাসনা রাখহ নির্দ্ধারিত দিবসে জেলা বর্দ্ধমান মোকাম বাকুণ্ডার কালেক্টরি কাছারিতে হাজির হইয়া খরিদ করিবা নীলাম হইলে পর মুল্যের টাকার চতুর্থাংশ অর্থাৎ সিকি টাকা নগদ কি বাঙ্গাল বেঙ্ক নোট অথবা বেঙ্কের পোষ্টবিল কিম্বা দাঁড়ামত দস্তখত কোম্পানির প্রোমেসরি নোট বায়নাস্বরূপ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবেক খরিদারকে নীলামের দিবসঅবধি ত্রিশ দিবসের সূর্য্যাস্তের পূর্ব্বে অবশিষ্ট মুল্যের টাকা দিতে হইবেক ইতি সন ১৮৪৩ সাল তাং ১ সেপ্টেম্বর বাঙ্গলা সন ১২৫০ সাল তাং ১৭ ভাদ্র।

| নম্বর তৌজী | নাম পরগনা ও মহাল | নাম জমীদার ও বন্দোবস্তের গ্রহীতা | সদর জমা কোম্পানি | রকম যাহা বিক্রী হইবেক | বাকী নাগাদ আগষ্ট সন ১৮৪৩। বাং সন ১২৫০ সাল নাং শ্রাবণ |
|---|---|---|---|---|---|
| ৫ নং | কুচ্যাকোল | ৺ নিমাই সিংহ দখিলকার বাবু বীরসিংহ দেও | ৮২৮৪।৶৯ | মসহম জমীদারি | ৯৬৭৶৬ |
| ৭ নং | জামতড়া | ৺ হরিপ্রসাদ পাঠক দখিলকার কৃষ্ণপ্রসাদ পাঠকদিগর | ৬৩৪১৸৶২ | ঐ | ২০৬৸৶৫ |
| ৯ নং | পং সাহারজোড়া | রাজা শঙ্কর নারায়ণদিগর | ৩১১০৻৫ | ঐ | ৪২৸৶৬ |
| ১১ নং | বারামত ॥মৌজা | ৺ জয়গোপাল মিশ্রদিগর নাবালগের মাতা শ্রীমত্যা তারামণি দেব্যা | ২৯৮।৶৪ | ঐ | ১।৭ |
| | যে সকল মহালাত বাজেয়াপ্তী হইয়া মুদামি বন্দোবস্ত মঞ্জুর হইয়া তৌজি শামিল হইয়াছে। | | | | |
| ১৪ নং | বাঙ্গালি চক | কাজী সাএফআলী | ১২৯৲ | মছলম জমা | ২৮।৶৯ |
| ১৫ নং | জেমুয়া | জোনাবআলী | ১৩৫৸৴০ | ঐ | ২৮॥০ |
| ১৬ নং | মুডরা | রাধাকান্ত মহাপাত্র ও গদাধর মহাপাত্র | ১৬৭৸৪ | ঐ | ৩১।০ |
| ১৭ নং | পাত্রহাটী | গঙ্গানারায়ণ গোস্বামি দিগর | ২৩৭।৶৯ | ঐ | ৪৫৸৴ |
| ২২ নং | রাধাবল্লভপুর | ভবানন্দ ঠাকুরদিগর | ১৫৯॥৶৬ | ঐ | ২৯৸৶৪ |
| ২৩ নং | আমরাণী | লক্ষ্মীকান্ত গোস্বামি ও গুরুপ্রসাদ গোস্বামি দিগর | ৫১৮৸৴৯ | ঐ | ৯২॥৶৮ |
| | যে সকল মহালাত সনকরারি মেয়াদী বন্দোবস্ত মঞ্জুর হইয়া তৌজী শামিল হইয়াছে। | | | | |
| ৫ নং | জমুনাবান্দআগাল | খরিদার গুরুদাস হাজরা | ১৬৬৶৭ | ইজারা হকিয়ত | ৩১৲ |
| ৬ নং | খোর্দ্দমাজু ডিহা | রাজা জয়সিংহ | ১৯৩৫৶৬ | ঐ | ২৭২৶৫ |
| ৮ নং | জুনসরা | বীরসিংহ দেও বাবু | বসদী জমা ১৮৪৫৸৶১০ | ঐ | ৩৪৬৲ |
| ১০ নং | রাধারমণপুর | চন্দ্রনারায়ণ চক্রবর্ত্তী | ৩০৭৶৫ | ঐ | ৫৮৲ |

*Bancoorah Depy. Collectorate, 1st September, 1843.* W. H. Brodhurst, *Offg. Depy. Collector.*

---

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিবাদ এই যে

হরিবপাড়া শাকিনের হরপ্রসাদ রায় ও রাধাকৃষ্ণ রায় এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে কীশমত পরগনে চূর্ণাখালি যাহার সদর জমা কোং ৩৫৫৩৶১০ পাই রাজকিশোর রায় ওগয়রহের নামে তালুক লেখা যায় এই মহালের অন্তঃপাতি তরফ ভাবতা মুদাফা বাসুদেবপুর ও জোতশঙ্করপাড়া ওগয়রহের রকম ৶৬॥ = যাহার জমা ৯০৸৫ পাই ও তরফ চাঁদপুর মুদাফা বোচাডাঙ্গা ও মহেশপুর ও আকুন্দবাড়িয়া ও উদয়নগর রকম ৶৬॥ = কাত জমা ৫১॥১পাই ও তরফ দক্ষিণশহর মুদাফা জয়পুর ওরফে তেঁতুলা ও নওদা ও আলামপুর রকম ৶৬॥ = যাহার জমা ১০৩৶৩ পাই মৃত গোপালদাস মহন্তের নামে লেখা যাইত সে ব্যক্তি সন ১২৪৮ সালের মাহ কার্ত্তিকে ফৌত হইয়াছে মজহরান তাহার উত্তরাধিকারী অতএব উপরোক্ত রকম সকলে মজহরানের নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যেসেওয়ায় মজহরান উল্লিখিত রকমহায়ের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া সায় সাবুদ দরখাস্ত করহ এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২৮ আগষ্ট।

*Moorshedabad Collectorate, 28th August, 1843.* W. J. H. Money, *Collector.*

[*Government Gazette, 12th September, 1843.*]

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১২ সেপ্টেম্বর।]

হুকুম ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বর্দ্ধমান।

১৮৪১ সালের ১২ আইনের ৩। ৬ ধারার মর্ম্মানুসারে এই কালেক্টরী সংক্রান্ত তৌজীভুক্ত নীচের লিখিত মহালাতের ১২৫০ সালের লাগাইদ ভাদ্র তলবের সরকারী রাজস্বের বাকী আদায় কারণ শ্রীযুত সাহেবান সদর বোর্ডের ১৮৪২ সালের ২২ জানুআরির সরকুলর চিঠীর নিরূপিত দিবস ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং ১২৫০ সালের ১৩ আশ্বিন তারিখে নীলামের দিন নির্দ্ধার্য্য আছে কিন্তু ঐ দিবস ৺ দশহরার পর্ব্বে আদালতের কাছারী বন্দ থাকনের সময়ের মধ্যে হওয়াপ্রযুক্ত আলিশান শ্রীযুত সদর বোর্ডের ১৮৪৩ সালের ৩০ জুনের ৬ নম্বরের সরকুলর চিঠীর আদেশেমতে প্রস্তাবিত আইনের ১৩ ধারার মর্ম্মানুসারে উক্ত ২৮ সেপ্টেম্বরে নীলাম মুলতবি রাখিয়া উক্ত বন্দের দিন সকল শেষ হইলে পর দেওয়ানী আদালতের কাছারি খুলিবার দিবস অর্থাৎ ১৮৪৩ সালের ২৭ অক্টোবর মোং ১২৫০ সালের ১১ কার্ত্তিক তারিখে শুক্রবার দিবা দুই প্রহরের সময় জেলা বর্দ্ধমানের কালেক্টরী কাছারীতে প্রকাশ্যরূপে উক্ত মহালাত শ্রেণীমতে নীলামে বিক্রয় হইবেক কিন্তু জানান যাইতেছে যে উক্ত ২৮ সেপ্টেম্বর তারিখের পূর্ব্ব দিবস অর্থাৎ ২৭ সেপ্টেম্বর মোং ১২ আশ্বিন সূর্য্যাস্তকালপর্য্যন্ত বাকী টাকা লওয়া যাইবেক ঐ দিবসের পর বাকী মালগুজারীর টাকা লওয়া যাইবেক না অতএব যে কেহ খরিদ করিবার বাসনা রাখহ উক্ত নির্দ্ধারিত ২৭ অক্টোবর ১১ কার্ত্তিক দিবসে এই কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা আর নীলামের ডাক শেষ হইলে তৎক্ষণাৎ মুল্যের উপর শতকরা ২৫৲ টাকার হিসাবে বায়না দাখিল করিয়া নীলামের দিবসাবধি ত্রিশ দিবসের মধ্যে অবশিষ্ট মূল্যের সমুদয় টাকা সরকারী খাজানায় দাখিল করিতে হইবেক ইতি। ১৮৪৩ সাল তারিখ ১ সেপ্টেম্বর মোং ১২৫০ সাল তাং ১৭ ভাদ্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছল্লম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২ নং | ১৭ নং | চকদূর্গা ওং পং রাণীহাটী ওং | মধুসূদন সেট ওং | ৯৯৩৯৶১১ | ০ | ৯৯৩৯৶১১ | গাঙ্গরিয়া | মুছল্লম | ১৫০৮।৮ |
| ৪ নং | ১৯ নং | গিধগা ওং পং আরসা ওং | ৺অন্নপূর্ণা ঠাকুরাণী সেং কাশীনাথ বন্দ্যোপাধ্যায় ওং | ৭৩৫৫॥৶১১ | ১৫৩৮৶২ | ৭৫০৯॥৶১ | মন্তেশ্বর | ঐ | ১১১।/৩<br>চাকরান ৪৭৮৶১১<br>১১৫৯।২ |
| ৫ নং | ২০ নং | বিষ্ণুপুর ওং পং বাঘা ওং | গদাধরপ্রসাদ তেওয়ারী দিং | ৬৩৭৯৯৸৶১১ | ১৪০৮৶১১ | ৬৩৯৪০৸৶১০ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ৯৬৮০।৶৬<br>চাকরান ৪২/২<br>৯৭২২।৶৫ |
| ৬ নং | ২১ নং | মাহাতা ওং পং ঐ | রামকুমারীদাংদেব্যা দিং | ১১৬৯২॥/২ | ০ | ১১৬৯২॥/২ | ভরতপুর জেলা মুরশিদাবাদ | | |
| ৭ নং | ২২ নং | ভেদিয়া ৸০ আনী ওং পং মনোহরসাহী | নবকৃষ্ণ মিত্র ওং | ৮১২৪৮৶৩ | ০ | ৮১২৪৮৶৩ | আউষগ্রাম<br>পং বর্দ্ধমান | ঐ<br>ঐ | ১৩৯৪॥৶৫<br>২০১৯৶৭ |
| ৯ নং | ২৪ নং | কাশীনাথপুর ওং পং ধাঙ্গা ওং | ভুবনমোহন ও মদনমোহন রায় ওং | ২১০৮৭।৶ | ৩৮॥/২ | ২১১২৫৸৶২ | কাটঙা | ঐ | ৩০১৬৲৩ |
| ১১ নং | ২৭ নং | সাহাপুর ওং পং জাহাঙ্গীরাবাদ | বেশারতুল্লা চৌধুরী ওং | ৮৫৬৯/১০ | ০ | ৮৫৬৯/১০ | পূর্ব্বস্থলী | ঐ | ১০৯।৪ |

[Government Gazette, 12th September, 1843.]

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যহা সেরেস্তায় লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৩ নং | ২৯ নং | জয়পুর ওং পং ছোটাপুর | গোকুলচন্দ্র মিত্র | ৫৬৮০৸৶৭ | ০ | ৫৬৮০৸৶৭ | গাঙ্গরিয়া | ঐ | ১১১৪৷৶৭ |
| ৩০ নং | ৪৬ নং | বড় বহরকুলী ওং পং অম্বিকা | নৃসিংহ রায়দিং | ১৮৯৭৭৷/৯ | ০ | ১৮৯৭৭৷/৯ | অম্বিকা | ঐ | ২৮৫৭।/৩ |
| ৩৩ নং | ৪৯ নং | শ্রীখণ্ড পং ধাঞা | জমিদার পরাণচন্দ্র বাবু | ৬২৯১।/ | ০ | ৬২৯১।/ | কাটওা | ঐ | ৬৭৩/১ |
| ৪৩ নং | ৬০ নং | কালনা ওং পং বাহা | ঐ জমিদার পরাণচন্দ্র বাবু ওং | ১১২৫৭৷৶২ | ০ | ১১২৫৭৷৶২ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ১২৩৯/৪ |
| ৪৪ নং | ৬১ নং | দুরঘট ওং পং ধাঞা | কার্ত্তিকচন্দ্র সিংহ | ১০৭৯৪৸৬ | ০ | ১০৭৯৪৸৬ | মঙ্গলকোট | ঐ | ৬৭৭/১ |
| ৪৫ নং | ৬২ নং | পলসনা ওং পং ঐ | ভবানীচরণ চঙ্গ ওং | ৭৪০০৷৶১১ | ০ | ৭৪০০৷৶১১ | ঐ | ঐ | ৯৩৪।/৩ |
| ৪৭ নং | ৬৫ নং | মাজিদে ওং পং জাহাঙ্গীরাবাদ | হরিপ্রসাদ চক্রবর্ত্তী দিং | ৯৪০১৷৶১১ | ০ | ৯৪০১৷৶১১ | পূর্ব্বস্থলী | ঐ | ৫৮৬৶৬ |
| ৫০ নং | ৬৮ নং | খড়মপুর ওং পং শাহাবাদ | সৈদ আবদুল হাকিম ওং | ৬১৮৯৷/ | ৭৮৸৶ | ৬২৬৮৷০ | মন্তেশ্বর | ঐ | ৭৮৫।৩ |
| ৫৪ নং | ৭২ নং | কীং পাটুলী ওং পং পাটুলী | জগচ্চন্দ্র চৌধুরী ওং | ৫৭৮৬৸৩ | ৬৯৶২ | ৫৮৫৫৸৶৫ | পূর্ব্বস্থলী | ঐ | ৮৭৭/৩ |
| ৫৭ নং | ৭৫ নং | নিমদহ ওং পং জাহাঙ্গীরাবাদ | বৈদ্যনাথমল্লীক ওং | ৮৮০৭।১১ | ০ | ৮৮০৭।১১ | ঐ | ঐ | ৪৫৩৶ |
| ৬৪ নং | ৮৩ নং | পরাণবাটি ওং পং শাহাবাদ | জয়গোপাল চট্টোপাধ্যায় | ৫৪৫০৷৶৩ | ০ | ৫৪৫০৷৶৩ | মন্তেশ্বর | ঐ | ৮২৭৷/১১ |
| ৮৬ নং | ১০৮ নং | কুবাজপুর ৷৶ আনী ওং পং কুবাজপুর | মির করিমদ্দীন | ৭০৪৮৷।/৫ | ১২৬৷৶৭ | ৭১৭৫।০ | পূর্ব্বস্থলী | ঐ | ২০৫৫৷/৭ |
| ৮৭ নং | ১১০ নং | মাতমৈকা ওং ৶ আনী পং ঐ | চন্দ্রশেখর চৌধুরী | ৭২৯৯৶০ | ০ | ৭২৯৯৶০ | মন্তেশ্বর | ঐ | ১০৫৬৸৩ |
| ১৩৫ নং | ১৩৮ নং | কীং মাতমৈকা ময়ূদুগড়ি ওং পং মাতমৈকা | মহাম্মদ মোজহর খাঁওং | ১১৫২৩৷৶৫ | ০ | ১১৫২৩৷৶৫ | পূর্ব্বস্থলী | ঐ | ৩০৫৭৷৶১০ |
| ১৬০ নং | ১৮৫ নং | বেহালাবাজার ওং পং বায়ড়া ওং | জমিদার তারাচাঁদ বাবু | ২৪৩১৬৷/৪ | ০ | ২৪৩১৬৷/৪ | জাহানাবাদ জেলা হুগলি | ঐ | ১৭৮৪৸৶১১ |

ইহা সেওয়াচ সদর জমা ৫০০০৲ টাকার কম একশত টাকার অধিক ২৩৬ দুই শত ছত্রিশ মহাল ঐ তারিখে নীলাম হইবেক ।

*Burdwan Collectorate, 1st September, 1843.*

J. H. Crawford, *Offg. Collector.*

এস্তাহারনামা কাছারী ডিপুটী কালেক্টরী জেলা মুরশিদাবাদ হুজুর শ্রীযুত মাষ্টর বিঞ্জিমিন পিচ সিঙ্গর সাহেব ডিপুটী কালেক্টর এই যে

সরকার বাহাদুরের বাজেয়াপ্তি খাস মহাল রামমোহন শর্ম্মা খাঁদিগরের অসিদ্ধ লাখেরাজ ভূমি হড়হড়ী বয়াড়ের নথি পেশ হইয়া জানা গেল যে প্রকাশ্য মহালের মালেকে জমীনে প্রোক্ত ভূমি বন্দোবস্ত করিয়া না লওয়াতে পাশনানিবাসি কাশীপ্রসাদ রায়ের সহিত ২০ বিশ বৎসর মিয়াদে ইজারা বন্দোবস্তের রিপোর্ট প্রেরিত হওয়ায় মালেকে জমীনের সহিত বন্দোবস্ত নিমিত্ত ঐ বন্দোবস্তী কাগজাত পুনুরাগত হয় যেহেতুক জানা যাইতেছে যে রামমোহন শর্ম্মা খাঁ আপন লাখেরাজ মুনিরাম মণ্ডলের নিকট বিক্রয় করায় সে ব্যক্তি দখিলকার আছে এবং রামমোহন মজকুরের মৃত্যু হইয়াছে অতএব এতদ্বিষয় কাহারু কিছু আপত্তি থাকিলে উপস্থিত জন্য এস্তাহার রাষ্ট্র করা আবশ্যক বিধায় ১৫ দিবস নির্দ্ধারিতে এই এস্তাহার জারী করা যাইতেছে যদ্যপি কাহারু উপরের লিখিত বিষয়ে কোন আপত্তি থাকে তবে নিরূপিত কালের মধ্যে স্বয়ং কিম্বা মোক্তার দ্বারা হুজুরে হাজির আসিয়া উপস্থিত করে নচেৎ পশ্চাৎ কাহারু কোন আপত্তি শুনা যাইবেক না ইতি সন ১৮৪৩ সাল তারিখ ২৮ আগষ্ট।

*Moorshedabad Depy. Collectorate, 28th August, 1843.* B. P. Singer, *Depy. Collector.*

---

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা যশহর।

১ দফা। ইংরেজী সন ১৮৪১ সালের দ্বাদশ আইন যাহা সরকারী বক্রী খাজানা আদায়ের বিষয় সন ১৮৪২ সালের ১ জানুআরি হইতে প্রচলিত হইয়াছে তাহার ৩ ধারার আজ্ঞানুসারে ইংরেজী সন ১৮৪২। ৪৩ মোতাবেক বাঙ্গলা সন ১২৪৯ সালাবধি দোসরা হুকুম প্রকাশ হওয়াপর্য্যন্ত প্রতিবৎসর সরকারের বক্রী খাজানা আদায় নিমিত্ত শ্রীযুত সাহেবান আলিসান সদর বোর্ড চারি তারিখ অর্থাৎ ২৮ জুন ও ২৮ সেপ্টেম্বর ও ২৮ ডিসেম্বর ও ২৮ মার্চ নির্দ্দিষ্ট করাতে তদ্বিষয়ের এস্তাহার সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে উক্ত আইনের ৩ ধারার লিখিত নানা স্থানে প্রকাশ ও রাষ্ট্র করা গিয়াছে কিন্তু ঐ ধারাতে হুকুম প্রকাশ আছে যে নীলামের নির্দ্ধারিত ১৫ দিবস পূর্ব্বে পুনরায় পূর্ব্বকার প্রনালিমত এত্তেলা দেওয়া যাইবেক এজন্য উক্ত আইনের হুকুমানুসারে সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে এত্তেলা দেওয়া যাইতেছে যে এ কালেক্টরী মোতালক বাকীপড়া ১০০৲ টাকার অধিক সদর জমার তাবৎ মহাল সন ১২৫০ সালের লাগায়েদ ভাদ্র মাসের বাকীর নিমিত্ত সন ১৮৪৩ সালের আগামি ২৮ সেপ্টেম্বর মোতাবেক ১৩ আশ্বিন সন ১২৫০ সাল আদালতের টহরমবন্দ বিধায় সদর বোর্ডের বর্ত্তমান সনের ৩০ জুন তারিখের ৬ নম্বরের চিঠীর হুকুমানুসারে আগামি ২৭ অক্টোবর মোতাবেক বাঙ্গলা সন ১২৫০ সালের ১১ কার্ত্তিক আদালতের টহরম খোলার দিবস এ কাছারীর প্রকাশ্য স্থানে নীলাম করা যাইবেক যে কেহ বাকীর বেওরা জানিতে চাহে এ কাছারীতে উপস্থিত হওয়ামাত্র জানিতে পারিবেক ইতি।

২ দফা। সকল জমীদার ও মালেকদিগের উচিত যে উপরউক্ত সময়ের বাকী ২৮ সেপ্টেম্বর পূর্ব্ব দিবস অর্থাৎ সন ১৮৪৩ সালের ২৭ সেপ্টেম্বর তারিখে সূর্য্যাস্ত না হইতে অথবা তাহার পূর্ব্ব কালে কালেক্টরীর খাজানাখানায় দাখিল করে আর যে সকল মহালের কিস্তির বাকী উক্ত ২৮ সেপ্টেম্বর পূর্ব্ব দিবস সূর্য্যাস্তের পূর্ব্ব আদায় না হয় তাহা ঐ প্রস্তাবিত আইনের ৬ ধারা মোতাবেক নীলাম হইবেক তৎপরে টাকা দাখিল করিতে গেলে লওয়া যাইবেক না ইতি।

*Jessore Collectorate, 31st August, 1843,* F. J. Morris. *Collector.*

---

ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জিলা
ঢাকা জালালপুর এই যে

সন ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের চিঠি অনুসারে ও গবর্ণমেণ্ট গেজেটের সন ১২৪২ সালের ২২ জানুআরির লিখিত প্রশংসিত সাহেবানের আদেশমতে যে সকল মহালাতের সদর জমা ১০০৲ এক শত টাকার অধিক তাহার সন ১২৫০ সনের কিস্তি আষাঢ় ও শ্রাবণ ও ভাদ্রের বাকী খাজানা আদায় নিমিত্তে সন ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং সন ১২৫০ সালের ১৩ আশ্বিন কালেক্টরির কাছারিতে নীলামের তারিখ মোকরর আছে অতএব ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত মহালের মালগুজারদারানের উচিত যে আপন২ জিম্মার বাকী খাজানা ২৭ সেপ্টেম্বরপর্য্যন্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়মিতমতে বাকী আদায় না করে তবে ঐ বাকী টাকা না লইয়া বাকীর মহালাত নীলাম করা যাইবেক আর খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না আর যে কেহ নীলাম খরিদের বাসনা রাখে উচিত যে ঐ তারিখে হাজির হইয়া খরিদ করে ইতি সন ১৮৪৩ ইঙ্গরেজী তারিখ ২৩ আগষ্ট মোতাবেক সন ১২৫০ বাঙ্গলা তারিখ ৮ ভাদ্র।

*Dacca Collectorate, 23d August, 1843.* J. G. Campbell, *Offg. Collector.*

---

এস্তাহারনামা কাছারী আদালত ফৌজদারী জিলা ভাগলপুর সন ১৮৪৩ ইং ২ সেপ্টেম্বর মোং সন ১২৫০ বাঙ্গলা ১৮ ভাদ্র।

হাকিম বাদী                    জিয়ন কাহারপ্রভৃতি প্রতিবাদিগণ।

মোকদ্দমা রাহাজানী।

উক্ত মোকদ্দমা সেশন বিচারে অপরাধিগণ কারাবদ্ধ হইয়াছে ফলত উক্ত মোকদ্দমার অপহৃত মালের মধ্যে রূপার পানবাটার নিম্নখণ্ড যে হস্তগত হইয়াছে তাহাতে এই চিহ্ন سرکار اسد علیخان صاحب অঙ্কিত আছে অতএব এই এস্তাহার দ্বারা প্রচার করা যাইতেছে যে ব্যক্তি উক্ত বস্তুর স্বত্বাধিকারী হন এ আদালতে উপস্থিত হইয়া প্রমাণ পূর্ব্বক গ্রহণ করেন ইতি।

*Bhaugulpore Fouzdarry Adawlut, 2nd September, 1843.* E. Lautour, *Magistrate.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১২ সেপ্টেম্বর।]

## বিজ্ঞাপন।

সমাচার দেওয়া যাইতেছে যে সন ১৮৩৭ সালের ১৬ মেই তারিখে ৺ ভাগীরথী নদীর টৌনের দর যেরূপ কম হইয়াছে ঐরূপ সন হালের ১০ জুলাই তারিখে এ প্রদেশের শ্রীলশ্রীযুত অনরেবিল ডিপুটী গবরনর্ সাহেবের হুকুম অনুযায়ি জলঙ্গী ও মাথাভাঙ্গা নদীর টৌনের দর এক চৌত অর্থাৎ এক সিকী দর কম করা গিয়াছে এবং যে দর টৌন লওয়া যাইবেক তাহার টেবিল অর্থাৎ তফসীল নীচে লেখা যাইতেছে আইন্দা এই তফসীল মাফিক সকল নৌকা বাহাদুরি কাষ্ঠ বাঁশের মাড় ওগয়রহ টৌন লওয়া যাইবেক তাহা সকলের জ্ঞাপনার্থে প্রকাশ করা যাইতেছে।

নূতুন নিরিখ।

| | |
|---|---|
| দশ দাঁড়ের পিনিস এবং তাহার কম প্রত্যেক | ৩৸০ |
| পিনিস দশ দাঁড়ের অধিক ঐ | ৬৲ |
| বজরা দশ দাঁড়ের এবং তাহার কম ঐ | ২।০ |
| বজরা দশ দাঁড়ের অধিক ঐ | ৪॥০ |
| ভাউলিয়া কোয়াটর এবং নৌকা সওয়ারির এবং পসওয়ার পানসী এবং আসবাবের নৌকা ফি দাঁড় | ৶০ |

*Berhampore* 21*st August* 1843.

| | |
|---|---|
| খালী নৌকা এবং বোঝাই ইট টাইল এবং মাটির দ্রিব্যাদি ফিশত মোন | ⁄৬ হিসাব |
| চূণ ঘাস জ্বালানি কাষ্ঠ গরাণ কাষ্ঠ এবং খড় ঐ ঐ | ।৶০ ঐ |
| বোঝাই নৌকা কলাই মটর এবং নীলের বিচ দিগর ঐ ঐ | ॥⁄০ ঐ |
| নৌকায় বোঝাই বাহাদুরি কাষ্ঠ ও বাঁশ | ৸০ ঐ |
| বাহাদুরি শালকাষ্ঠ চকর এবং দোকর মাড়ে বান্দা ফি কাষ্ঠ | ৶০ ঐ |
| গোল কাষ্ঠ অর্থাৎ বাত্তি ফি কাষ্ঠ | ⁄৬ ঐ |
| বাঁশের মাড় ২০০ শত বাঁশের অধিক না হয় ফি মাড় | ৶ ঐ |
| ঐ ঐ ইং ২০০ লাং ৪০০ শত অধিক না হয় ঐ | ।৬ ঐ |
| ঐ ঐ ইং ৪০০ লাং ১০০০ অধিক না হয় ঐ | ১৸৶০ ঐ |
| ঐ ঐ ১০০০ অধিক ফি মাড়ে | ৩৸০ ঐ |

সকল নৌকার মাপের ধারা অতিত্বরায় সকলের জ্ঞাপনার্থ প্রকাশ করা যাইবেক।

W. M. SMYTH, *Capt. Engineers,*
*Supt. Nuddeah Rivers.*

## SHERIFF'S SALES.

## সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর নামে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি বর্ত্তমান সেপ্টেম্বর মাসের ২১ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১। কলিকাতা নগরের সুতানুটির হাটখোলার শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টকনির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।১⁄ ছয় কাটা এক ছটাক তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে আহীরী টোলার গলি উত্তর দিগে অদ্বৈতচরণ দে চৌধুরীর বাটী ও ভূমি পশ্চিম দিগে কৃষ্ণমোহন শাহার বাটী ও ভূমি পূর্ব্ব দিগে নিমাইচরণ মল্লিকের এক খণ্ড ভূমি।

২। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক তেতালা ইষ্টকনির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।৩॥৶ আট কাটা দশ ছটাক তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগের এক অংশে বৈকুণ্ঠ কুণ্ডের বাটী ও ভূমি অপর ভাগে সাগর সিংহের বাটী ও ভূমি দক্ষিণ দিগে মাধবচন্দ্র দের বাটী ও ভূমি পশ্চিম দিগের এক ভাগে মদন নন্দির বাটী ও ও ভূমি অপর ভাগে কৃষ্ণমোহন শাহার বাটী ও ভূমি ও পূর্ব্ব দিগে নিমাইচরণ মল্লিকের ভূমি।

৩। এবং নদীয়া জিলায় শ্রীনগর থানার রাণাঘাটের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত ভদ্রাসন বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ৮⁄ আট বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গিরিশচন্দ্র প্রামাণিকের বাটী ও ভূমি উত্তর দিগে সরকারী রাস্তা দক্ষিণ দিগের এক ভাগে ঈশ্বরচন্দ্র নন্দির এক খণ্ড ভূমি অপর ভাগে তিনকড়ি ঘটকের বাটী ও ভূমি পশ্চিম দিগে মধুসূদন পালের বাটী ও ভূমি।

৪। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত ইটের প্রাচীরে বেষ্টিত যে এক গোলা বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২⁄ দুই বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর

যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে উক্ত রামমোহন দে চৌধুরী ওগয়রহের এক খণ্ড ভূমি পশ্চিম দিগে গোলোক প্রামাণিকের বাটী ও ভূমি উত্তর দিগে উক্ত গোলোক প্রামাণিকের এক খণ্ড ভূমি।

৫। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত ইটের প্রাচীরে বেষ্টিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ৮১ ষোল বিঘা এবং তাহাতে যে নানাজাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ ও পশ্চিম দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে নীলকমল পাল চৌধুরীর বৈঠকখানা উত্তর দিগে উক্ত নীলকমল পালচৌধুরীর এক খণ্ড ভূমি।

৬। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ২০/ কুড়ি বিঘা তাহাতে নানাজাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে নীলকমল পালচৌধুরী ও জয়চাঁদ পালচৌধুরীর এক খণ্ড ভূমি পূর্ব্ব দিগে বৈদ্যনাথ পালচৌধুরীর ভূমি দক্ষিণ দিগের এক ভাগে রামজীবন বন্দ্যোপাধ্যায়ের বাগান অপর ভাগে বালকরাম গোপের বাটী ও ভূমি পশ্চিম দিগে বৈকুণ্ঠ চট্টোপাধ্যায়ের বাগান এবং রাস্তা।

৭। এবং উক্ত জিলার চাকলে কৃষ্ণনগরের আঁইষতলার শামিল ও তন্মধ্যস্থিত যে এক নীলের কুঠী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১৩/ তের বিঘা এবং ঐ ভূমির উপর যে কএকটা একতালা গুদাম এবং আট যোড়া হৌজ ও নীল প্রস্তুত করিবার নিমিত্ত অন্যান্য যে সকল আবশ্যক দ্রব্য আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও ভগবতীচরণ দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে রামকৃষ্ণ মণ্ডল ও শিবরাম ঘোষের এক খণ্ড ভূমি উত্তর দিগে উক্ত রামকৃষ্ণ মণ্ডলের বাটী ও ভূমি পূর্ব্ব দিগে শশাখালির বিল ও নালা ও পশ্চিম দিগে রাস্তা।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে উলিয়ম মৌল্ডের বিরুদ্ধে ফাইরাই ফেসিয়স নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ১৪ সেপ্টেম্বর বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

কমবেশ ১৪৬ টনধারি মিনরবা নামক যে এক ইঙ্গলণ্ডীয় স্কুনর অথবা জাহাজ এবং সেই জাহাজের সকল দড়িদড়া ও পালি ও সরঞ্জাম ও লওয়া জিমা দ্রব্যপ্রভৃতির চৌষট্টি অংশের বত্রিশঅংশে অথবা ভাগে উক্ত উলিয়ম মৌল্ডের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। ঐ জাহাজ এইক্ষণে কলিকাতার বন্দরে নঙ্গর করা আছে।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে এই নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রামমোহন আঢ্য ও কালাচাঁদ আঢ্য ও চিন্তামণি আঢ্যের বিরুদ্ধে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি ২১ সেপ্টেম্বর বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১। হুগলী জিলার বেলিয়া পরগনার মণ্ডলিকার শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টকনির্ম্মিত গৃহ বসত বাটী ও এক পুষ্করিণী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ॥৩ তের কাটা তাহার চতুর্থ অংশের এক আনা অংশে ও ঐ অংশের মধ্যে ও ঐ অংশের উপর উক্ত রামমোহন আঢ্য ও কালাচাঁদ আঢ্য ও চিন্তামণি আঢ্যের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে রামজি পোদ্দারের বাটী ও ভূমি পশ্চিম দিগে বিপ্রদাস পালের বাটী ও ভূমি উত্তর দিগে সনাতন আঢ্যের বাটী দক্ষিণ দিগে শঙ্কর কুণ্ডারের বাটী ও ভূমি।

২। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২॥০ দুই বিঘা দশ কাটা এবং তাহাতে যে কএকটা বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন আঢ্য ও কালাচাঁদ আঢ্য ও চিন্তামণি আঢ্যের যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নীয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গোরাচাঁদ ভট্টপ্রভৃতির এক খণ্ড ভূমি পশ্চিম দিগে সরকারী রাস্তা দক্ষিণ দিগে রামনারায়ণ মুখুয্যের পুষ্করিণী উত্তর দিগে সার্থক কামারের ভূমি।

৩। এবং উক্ত স্থানে ব্রজমোহন বাবুর এক খণ্ড ভূমিতে ইটের যে এক পাঁজা আছে তাহাও নীলাম হইবেক।

৪। এবং উক্ত রামমোহন আঢ্য ও কালাচাঁদ আঢ্য ও চিন্তামণি আঢ্যের নানা বিধ দ্রব্য অর্থাৎ নানা প্রকার নূতন কাপড় ও রূপাবাঁধা হুঁকা এবং কাঁসা ও পিতলের নানা বিধ বাসনকুসন ইত্যাদি নীলাম হইবেক।

সরিফ সাহেবের দফ্তরখানায় অন্বেষণ করিলে এই নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

### বাঙ্গলা দেশের ফোর্ট উলিয়মের সুপ্রিম কোর্টে একুটী পক্ষে।

সুপ্রিম কোর্টের একুটি পক্ষে যে২ মোকদ্দমায় কাশীনাথ বসাক নামক মৃত এক জন হিন্দুর নাবালক পুত্র ও উত্তরাধিকারী ও আদালতের স্থলাভিষিক্ত জয়গোপাল বসাক এবং ঐ কাশীনাথ বসাকের নাবালক কন্যা গৌরমণি দাসী ও রাধামনি দাসী আপনারদের মিত্র শ্রীমতী লবঙ্গ দাসীর দ্বারা এবং উক্ত মৃত কাশীনাথ বসাকের বিধবা লবঙ্গ দাসী ফারিয়াদী আছেন এবং আসল বিল প্রযুক্ত রমানাথ বসাক আসামী এবং যে মোকদ্দমায় কাশীনাথ বসাক মৃত নামক এক জন হিন্দুর নাবালক পুত্র

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১২ সেপ্টেম্বর।]

debt in the Common Goal of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of His late Majesty George the Fourth, entitled an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court on Saturday, the fourteenth day of October next.

The names of the Creditors of the said RAMNARAIN CHATTERJEE, appear in a Schedule filed with his said Petition in the Office of the Chief Clerk of the said Court to which any Creditor may refer.

NATHL. HUDSON,
*Attorney for the Insolvent.*

Calcutta, 9th September, 1843.

---

NOTICE is hereby given, that by an order of the said Court, made in the matter of HENRY PHIPPS TWENTYMAN (sued by the name of Henry Twentyman,) formerly of Hare Street, in the Town of Calcutta, and late of Chitpore Road, in Calcutta aforesaid, Soda Water Manufacturer and Trader, and now a prisoner for debt confined in the Common Gaol of Calcutta, against whom an adjudication of Insolvency has been made and pronounced by the said Court on the petition of John Cooper, a Creditor, the matters of the said petition are appointed to be heard by the said Court on Saturday, the fourteenth day of October next.

The names of the Creditors of the said HENRY PHIPPS TWENTYMAN, appear in a Schedule filed in the office of the Chief Clerk of the said Court, to which any Creditor may refer.

MARSHALL and WALLER,
*Insolvent's Attornies.*

4, Mission Row, 8*th* September, 1843.

[*Government Gazette*, 12*th September*, 1843.]

তার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য অর্থাৎ গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম দেনাদারের নিমিত্তে হইয়াছে সেই নিয়মানুসারে আপন উদ্ধারের নিমিত্তে প্রার্থনা করেন্ ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্তে আগামি ১৪ অক্‌টোবর শনিবার দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ রামনারায়ণ চাটুয্যের

মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া তাহার দরখাস্তসম্বলিত ঐ আদালতের প্রধান ক্লার্কের দফ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দফ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

এন হডসন।
ঐ ইনশালবেন্টের উকীল।

কলিকাতা ৯ সেপ্টেম্বর ১৮৪৩।

---

খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতা নিবাসি

হেনিরি ফিপ্‌স টোএণ্টীম্যান

হেনিরি টোএণ্টীম্যান নামের দ্বারায় কএদ হন যিনি পূর্ব্বে শহর কলিকাতার হ্যার ষ্ট্রিটে এবং উক্ত কলিকাতার চিৎপুরের রাস্তার কিনারাতে সোডাওয়াটর ব্যবসায়ী ছিলেন এবং এক্ষণে শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার এক ব্যক্তি মহাজন জান কুপর সাহেবের দরখাস্তমতে উক্ত অক্ষম ঋণির প্রতি ঐ আদালতহইতে নির্দ্ধারিত হইয়াছে যে ঋণ পরিশোধকরণে অক্ষম সেই দরখাস্তের বিষয় শ্রবণ জন্য আগামি শনিবার ১৪ অক্‌টোবর দিবস ঐ আদালতে নির্দ্ধারিত হইয়াছে।

ঐ হেনিরি ফিপ্‌স টোএণ্টীম্যানের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন।

মারসাল এণ্ড ওয়ালর।
ইনশালবেন্টের উকীল।

নং ৪ মিসিয়ানরো ৮ সেপ্টেম্বর ১৮৪৩।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, SEPTEMBER 19, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১৯ সেপ্টেম্বর।


## CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 9.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue to the Commissioner of Revenue for the Division of ———*

I am directed by the Sudder Board of Revenue to inform you that the 3d paragraph of their Circular Order, No. 70, dated 22d August 1837, is hereby superseded.

G. Plowden, *Offg. Secretary.*

Fort William, 25th August, 1843.

## সদর বোর্ড রেবিনিউর সরকুলর অর্ডর।

৯ নম্বর।

অমুক এলাকার রাজস্বের কমিসনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর হুকুমক্রমে তোমাকে জানাইতেছি যে তাঁহারদের ১৮৩৭ সালের ২২ আগস্ট তারিখের ৭০ নম্বরী সরকুলর অর্ডরের ৩ দফা ইহার দ্বারা রদ হইল।

জি প্লৌডন। একটিং সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ২৫ আগস্ট।

John C. Marshman, *Bengalee Translator.*

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

No. 24.

*To the Civil Judges in the Lower Provinces.*

The Court having had occasion to reconsider their printed Circular, No. 170, dated the 12th November 1841, in connection with the provisions of Section 8, Act XXV. of 1837, direct me to request that you will consider the Circular as superseded, and in future, conform to the following rules in cases of the nature therein referred to.

1st. The Judge will himself decide, under the provisions of Section 1, Act IX. of 1839, as to the existence of sufficient grounds for the institution of a suit in the case of parties applying to sue in formâ pauperis, before referring the petition to the Principal Sudder Ameen for enquiry as to the pauperism of the plaintiff.

2nd. The Judge having decided the point under Act IX. of 1839, may, under Section 8, Act XXV. 1837, refer the petition to the Principal Sudder Ameen to dispose of as to the question of pauperism;

## সদর দেওয়ানী আদালতের সরকুলর অর্ডর।

২৪ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর আদালতের সাহেবেরা ১৮৪১ সালের ১২ নবেম্বর তারিখের ১৭০ নম্বরী ছাপাহওয়া সরকুলর অর্ডর এবং ১৮৩৭ সালের ২৫ আইনের ৮ ধারার বিধান পুনর্ব্বিবেচনা করাতে তোমাকে জানাইতে আদেশ করিয়াছেন যে উক্ত সরকুলর অর্ডর রদ হইয়াছে এমত জ্ঞান করিবা এবং তাহার মধ্যে লিখিত প্রকার বিষয়ে তুমি উত্তর কালে নীচের লিখিত বিধানমতে কার্য্য করিবা।

১। যোত্রহীনরূপে নালিশ করিতে যাহারা দরখাস্ত দেয় তাহারদের যোত্রহীনতার সত্যতার বিষয় তহকীককরণার্থ ঐ দরখাস্ত প্রধান সদর আমীনের নিকটে অর্পণ করণের পূর্ব্বে জজ সাহেব ঐ নালিশ করণের বিশিষ্ট হেতু আছে কি না এই বিষয় ১৮৩৯ সালের ৯ আইনের ১ ধারার বিধানমতে আপনি নিষ্পত্তি করিবেন।

২। জজ সাহেব ১৮৩৯ সালের ৯ আইনানুসারে ঐ বিষয়ের নিষ্পত্তি করিলে পর ফরিয়াদীর যোত্রহীনতার সত্যতার বিষয় তহকীক করিতে ১৮৩৭ সালের ২৫ আইনের ৮ ধারামতে তাহার দরখাস্ত প্রধান সদর আমীনকে

and from his order, admitting or rejecting the application, there will be an appeal to the Zillah Judge.

W. Kirkpatrick, *Deputy Register.*
Fort William, 11th August, 1843.

## CIRCULAR ORDERS OF THE SUDDER NIZAMUT ADAWLUT.

### No. 22.

*To the Magisterial Authorities in the Lower Provinces.*

With reference to the Circular Order, No. 14, of the 23d June last, the Court direct that the rations given to *labouring* prisoners be increased to one seer and a half and that such increased allowance of food be distributed to them in two equal or unequal portions, one portion for the morning and the other for the evening meal. This will render it necessary to discontinue the issue of Choora or parched rice for tiffin at noon. In regard to the articles which constitute the rations and other matters therewith connected, the rules of the Circular Order, No. 89, of the 9th July 1841, are to be observed.

2. In acting upon these orders the Authorities will be guided by the subjoined remarks of the Medical Board, communicated to the Court by their Officiating Secretary under date the 29th ultimo.

"As far as the Medical Board have been able to ascertain, the standard of quantity has been for some time past that noticed in Mr. Littledale's letter, namely, 1 seer of 80 Sicca weight of Attah or rice with a due proportion of the necessary condiments. In this seer or 80 Sicca weight was included the midday tiffin of parched grain, against the allowance of which it is within the Board's knowledge many and various remonstrances have been made from time to time as tending to invite the accession of the very ailments which have caused the greatest mortality among the prisoners, and to obviate the necessity for which was not the least weighty of the Board's reasons for recommending the second meal of cooked and wholesome food. It seems to the Board that from 40 to 50 Sicca weight added to the old standard of 80 Sicca weight, would bear division into two parts equal or unequal according to the taste of the prisoner, and that one part or meal may be given in the morning so as to admit of the prisoners under ordinary circumstances arriving at the scene of their labours before seven o'clock in summer and eight o'clock in winter. The other meal may be eaten as usual on the return of the prisoners from labour in the evening. The indigestible noonday meal will of course be discontinued and the space of time heretofore allowed for its consumption may or may not be denied, as the feelings of the Court of Nizamut Adawlut may prompt them to direct. The Board, of course understand, that with the increase of Attah or rice there will be a due increase also of salt, pepper, vegetables, &c.

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৪৩। ১২ সেপ্টেম্বর।]

অর্পণ করিবেন এবং ঐ দরখাস্ত মঞ্জুর কি নামঞ্জুরের যে হুকুম হয় তাহার উপর জিলার জজ সাহেবের নিকটে আপীল হইবেক।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।
ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১১ আগস্ট।
John C. Marshman, *Bengalee Translator.*

## সদর নিজামৎ আদালতের সরকুলর অর্ডর।

### ২২ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত মাজিষ্ট্রেট সাহেব বরাবরেষু।

গত ২৩ জুন তারিখের ১৪ নম্বরী সরকুলর অর্ডরের উপলক্ষে সদর আদালতের সাহেবেরা হুকুম করিতেছেন যে খাটনিয়া বন্দুয়ানেরদিগের /১॥ দেড় সেরপর্য্যন্ত আহারীয় দ্রব্য বাড়ান যায় এবং ঐ বৃদ্ধিহওয়া আহারীয় দ্রব্য সমান কি অসমান দুই ভাগ করিয়া তাহারদিগকে দেওয়া যায় অর্থাৎ সকালের আহারের নিমিত্ত এক ভাগ ও সন্ধ্যা কালের আহারের নিমিত্ত অপর ভাগ। ইহা হইলে মধ্যাহ্নে তাহারদিগকে চিড়া দেওয়া রহিত করিতে হইবেক। তাহারদের আহারের নিমিত্ত যে২ দ্রব্য দেওয়া যায় তাহার এবং তৎসম্পর্কীয় অন্যান্য বিষয়ে ১৮৪১ সালের ৯ জুলাই তারিখের ৮৯ নম্বরী সরকুলর অর্ডরের হুকুম পালন করিতে হইবেক।

২। সদর আদালতের প্রতি মেডিকাল বোর্ডের একটিং সেক্রেটারী সাহেব গত মাসের ২৯ তারিখে নীচের লিখিত যে পত্র পাঠাইলেন তাহার কথানুসারে উক্ত হুকুম জারীকরণেতে মাজিষ্ট্রেট সাহেবেরা কার্য্য করিবেন।

৩। মেডিকাল বোর্ডের সাহেবেরা যেপর্য্যন্ত অবগত হইতে পারিয়াছেন সেইপর্য্যন্ত বোধ করেন্ যে শ্রীযুত লিটলডেল সাহেবের পত্রে যত আহারীয় দ্রব্যের বিষয় লেখে তত দেওয়া গিয়া থাকে অর্থাৎ আশী সিক্কার ওজনী এক সের আটা কি চাউল এবং তাহার সঙ্গে উপযুক্তমতে উপকরণ। এই আশী সিক্কা ওজনের সেরের মধ্যে মধ্যাহ্নের আহারীয় চিড়াও গণ্য ছিল। বোর্ডের সাহেবেরা জানেন্ যে ঐ চিড়া দেওনের বিষয়ে অনেকবার নানা প্রকার আপত্তি করা গিয়াছে যেহেতুক বন্দুয়ানেরদের মধ্যে অনেকের যে সাংঘাতিক পীড়া হইয়াছে তাহা সেই চিড়ার দ্বারা হইয়াছে এবং পাককরা ও স্বাস্থ্যজনক আহারীয় দ্রব্য দুইবার দেওনের যে পরামর্শ বোর্ডের সাহেবেরা দিয়াছিলেন তাহার এক প্রধান অভিপ্রায় এই যে বন্দুয়ানেরদিগকে ঐ চিড়া দিবার আবশ্যক না থাকে। বোর্ডের সাহেবেরা বোধ করেন্ যে পূর্ব্বে যে আশী সিক্কা ওজনের আহারীয় দ্রব্য দেওয়া যাইত তাহার অধিক চল্লিশ পঞ্চাশ সিক্কা দেওয়া গেলে সেই মোট জিনিস বন্দুয়ানেরদের ইচ্ছামতে সমান কি অসমান দুই ভাগ করা যাইতে পারে এবং তাহার এক ভাগ অর্থাৎ এক সন্ধ্যার আহার এমত প্রত্যূষে দেওয়া যাইতে পারে যে সাধারণ গতিকে গ্রীষ্ম কালে সাত ঘণ্টার পূর্ব্বে এবং শীতকালে আট ঘণ্টার পূর্ব্বে ঐ বন্দুয়ানেরদের আপন২ কর্ম্ম স্থানে পঁহুছনের প্রতিবন্ধক না হয়। সন্ধ্যাকালে বন্দুয়ানেরা ফিরিয়া আইলে পর দ্বিতীয়বার রীতিমত আহার করিতে পারে। তাহাতে মধ্যাহ্নের গুরুপাক আহার সুতরাং রহিত হইবেক এবং তাহা খাইবার নিমিত্ত এইপর্য্যন্ত যে ছুটী দেওয়া যাইতেছে তাহা সদর নিজামৎ আদালতের বিবেচনামতে দেওয়া কি না দেওয়া যাইতে পারে। বোর্ডের সাহেবেরা সুতরাং বোধ করেন্ যে আটা কিম্বা চাউলের যেরূপ বৃদ্ধি করিয়া দেওয়া যায় সেই অনুসারে লবণ ও মরিচ ও তরকারী প্রভৃতির বৃদ্ধি করিয়া দেওয়া যাইবেক।

It is possible, as hinted at in the letter of Mr. Samuells, that the convicts especially Hindoos being unaccustomed to a full cooked meal at so early an hour may not at first be able to consume the whole of the morning allowance. In this case the convict may take the surplus with him to the labouring ground and be allowed a short time in the forenoon to eat the remnant, for though cold being cooked and seasoned it need not be unpalatable or unwholesome."

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 1st September, 1843.

## CIVIL APPOINTMENTS.

No. 1359.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### LEAVES OF ABSENCE.

*The 11th September*, 1843.

Mr. J. Reily, Principal Sudder Ameen of Dacca, during the Dusserah Vacation.

Moulvie Gholam Ushgur, Sudder Ameen of Purneah, during the Dusserah Vacation.

### NOTIFICATIONS.

*The 11th September*, 1843.

Mr. J. Wheler, Joint Magistrate and Deputy Collector of Noakolly, resumed charge of his Offices from Mr. R. Abercrombie on the 1st instant.

Mr. H. M. Reid received charge of the Office of Civil and Sessions Judge of Purneah from Mr. T. Sandys on the 2d instant.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

No. 1374.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 4th September*, 1843.

Moulvie Fuzl-ool-Rahman to be Cazee of the Sudder Dewanny and Nizamut Adawluts at the Presidency of Fort William.

*The 11th September*, 1843.

Mr. H. H. Bowling to be Civil Assistant Surgeon of Tirhoot.

Mr. T. C. Hutchinson to be Civil Assistant Surgeon of Shahabad.

### LEAVES OF ABSENCE.

*The 11th September*, 1843.

Baboo Lokenath Bose, Sudder Ameen of the 24-Pergunnahs, for fifteen days, under Medical Certificate.

*The 13th September*, 1843.

Mr. W. J. H. Money, Collector of Moorshedabad, for fifteen days, on private affairs, making over charge of his office to Mr. B. P. Singer, Deputy Collector under Regulation IX. of 1833.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[*Government Gazette, 19th September*, 1843.]

শ্রীযুত সামুয়েল্‌স সাহেব আপনার পত্রে লিখিয়াছেন যে বন্দুয়ানেরা এবং বিশেষতঃ হিন্দু বন্দুয়ানেরা এমত সকালে পাককরা সম্পূর্ণ আহার ব্যবহার করে না অতএব হইতে পারে যে তাহারা সকালের সমুদয় আহার একেবারে খাইতে পারিবেক না। এই মত হইলে বন্দুয়ানেরা যাহা না খাইতে পারে তাহা আপনারদের কর্ম্ম স্থানে লইয়া যাইতে পারে এবং তাহা খাইবার নিমিত্ত পূর্ব্বাহ্ণে কিঞ্চিৎ ছুটী দেওয়া যাইতে পারে কেননা ঐ আহারীয় দ্রব্য শুষ্ক হইলেও তাহা পাককরা এবং উপকরণযুক্ত হওয়াতে বিস্বাদু কি গুরুপাক হইবেক না।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১ সেপ্টেম্বর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## রাজকর্ম্মে নিয়োগ।

১৩৫৯ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

### ছুটী।

১৮৪৩ সাল ১১ সেপ্টেম্বর।

ঢাকার প্রধান সদর আমীন শ্রীযুত জে রাইলি সাহেব দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

পূরণিয়ার সদর আমীন শ্রীযুত মৌলবী গোলাম আশগর দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

### বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ১১ সেপ্টেম্বর।

নওয়াখালীর জাইন্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জে উইলর সাহেব বর্ত্তমান মাসের ১ তারিখে আপনার ঐ কর্ম্ম শ্রীযুত আর আবরক্রম্বি সাহেবের স্থানে পুনর্গ্রহণ করেন।

শ্রীযুত এচ এম রীড সাহেব বর্ত্তমান মাসের ২ তারিখে পূরণিয়ার সিবিল ও সেশন জজের কর্ম্ম শ্রীযুত টি সাণ্ডিস সাহেবের স্থানে গ্রহণ করেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

১৩৭৪ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

### নিয়োগ।

১৮৪৩ সাল ৪ সেপ্টেম্বর।

শ্রীযুত মৌলবী ফজলুল রহমান ফোর্ট উলিয়ম রাজধানীর সদর দেওয়ানী ও নিজামৎ আদালতের কাজী হইবেন।

১৮৪৩ সাল ১১ সেপ্টেম্বর।

শ্রীযুত এচ এচ বৌলিং সাহেব ত্রিহুতের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

শ্রীযুত টি সি হচিন্সন সাহেব শাহাবাদের সিবিল আসিষ্টান্ট চিকিৎসক হইবেন।

### ছুটী।

১৮৪৩ সাল ১১ সেপ্টেম্বর।

চব্বিশপরগনার সদর আমীন শ্রীযুত বাবু লোকনাথ বসু চিকিৎসকের সর্টিফিকটক্রমে পনের দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ১৩ সেপ্টেম্বর।

মুরশিদাবাদের কালেক্টর শ্রীযুত ডবলিউ জে এচ মনি সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে পনের দিনের ছুটী পাইয়াছেন এবং আপনার কাছারীর কর্ম্মের ভার ১৮৩৩ সালের ৯ আইনানুক্রমে ডেপুটী কালেক্টর শ্রীযুত বি পি, সিঙ্গর সাহেবের প্রতি অর্পণ করিবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং শালিখার গোলার নমুনা দৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবারযোগ্য হইবেক।

নেমকের বেওরা ৷৹

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০৴ মোন |
|---|---|---|---|---|
| বালেশ্বর | শালিখা | ১২৪৮ সাল | ৫০০০০ মোন | কোং ৪৪৩৲ টাকা |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ১৩ সেপ্টেম্বর সন ১৮৪৩ সাল। এচ টরেন্স। সেক্রেটারী

## SALES OF LAND. জমীদারী নীলাম।

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা যশহর।

১ দফা। ইংরেজী সন ১৮৪১ সালের দ্বাদশ আইন যাহা সরকারী বক্রী খাজানা আদায়ের বিষয় সন ১৮৪২ সালের ১ জানুআরি হইতে প্রচলিত হইয়াছে তাহার ৩ ধারার আজ্ঞানুসারে ইংরেজী সন ১৮৪২। ৪৩ মোতাবেক বাঙ্গলা সন ১২৪৯ সালাবধি দোসরা হুকুম প্রকাশ হওয়াপর্য্যন্ত প্রতিবৎসর সরকারের বক্রী খাজানা আদায় নিমিত্ত শ্রীযুত সাহেবান আলিসান সদর বোর্ড চারি তারিখ অর্থাৎ ২৮ জুন ও ২৮ সেপ্টেম্বর ও ২৮ ডিসেম্বর ও ২৮ মার্চ নির্দ্দিষ্ট করাতে তদ্বিষয়ের এস্তাহার সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে উক্ত আইনের ৩ ধারার লিখিত নানা স্থানে প্রকাশ ও রাষ্ট্র করা গিয়াছে কিন্তু ঐ ধারাতে হুকুম প্রকাশ আছে যে নীলামের নির্দ্ধারিত ১৫ দিবস পূর্ব্বে পুনরায় পূর্ব্বকার প্রনালিমত এত্তেলা দেওয়া যাইবেক এজন্য উক্ত আইনের হুকুমানুসারে সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে এত্তেলা দেওয়া যাইতেছে যে এ কালেক্টরী মোতালক বাকীপড়া ১০০৲ টাকার অধিক সদর জমার তাবৎ মহাল সন ১২৫০ সালের লাগায়েদ ভাদ্র মাসের বাকীর নিমিত্ত সন ১৮৪৩ সালের আগামি ২৮ সেপ্টেম্বর মোতাবেক ১৩ আশ্বিন সন ১২৫০ সাল আদালতের টহরমবন্দ বিধায় সদর বোর্ডের বর্ত্তমান সনের ৩০ জুন তারিখের ৬ নম্বরের চিঠীর হুকুমানুসারে আগামি ২৭ অক্টোবর মোতাবেক বাঙ্গলা সন ১২৫০ সালের ১১ কার্ত্তিক আদালতের টহরম খোলার দিবস এ কাছারীর প্রকাশ্য স্থানে নীলাম করা যাইবেক যে কেহ বাকীর বেওরা জানিতে চাহে এ কাছারীতে উপস্থিত হওয়ামাত্র জানিতে পারিবেক ইতি।

২ দফা। সকল জমীদার ও মালেকদিগের উচিত যে উপরউক্ত সময়ের বাকী ২৮ সেপ্টেম্বর পূর্ব্ব দিবস অর্থাৎ সন ১৮৪৩ সালের ২৭ সেপ্টেম্বর তারিখে সূর্য্যাস্ত না হইতে অথবা তাহার পূর্ব্ব কালে কালেক্টরীর খাজানাখানায় দাখিল করে আর যে সকল মহালের কিস্তির বাকী উক্ত ২৮ সেপ্টেম্বর পূর্ব্ব দিবস সূর্য্যাস্তের পূর্ব্ব আদায় না হয় তাহা ঐ প্রস্তাবিত আইনের ৬ ধারা মোতাবেক নীলাম হইবেক তৎপরে টাকা দাখিল করিতে গেলে লওয়া যাইবেক না ইতি।

*Jessore Collectorate*, 31*st August*, 1843. F. J. Morris, *Collector*.

---

ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জিলা
ঢাকা জালালপুর এই যে

সন ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের চিঠি অনুসারে ও গবর্ণমেণ্ট গেজেটের সন ১২৪২ সালের ২২ জানুআরির লিখিত প্রশংসিত সাহেবানের আদেশমতে যে সকল মহালাতের সদর জমা ১০০৲ এক শত টাকার অধিক তাহার সন ১২৫০ সনের কিস্তি আষাঢ় ও শ্রাবণ ও ভাদ্রের বাকী খাজানা আদায় নিমিত্তে সন ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং সন ১২৫০ সালের ১৩ আশ্বিন কালেক্টরির কাছারিতে নীলামের তারিখ মোকরর আছে অতএব ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত মহালের মালগুজারদারানের উচিত যে আপন২ জিম্মার বাকী খাজানা ২৭ সেপ্টেম্বরপর্য্যন্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়মিতমতে বাকী আদায় না করে তবে ঐ বাকী টাকা না লইয়া বাকীর মহালাত নীলাম করা যাইবেক আর খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না আর যে কেহ নীলাম খরিদের বাসনা রাখে উচিত যে ঐ তারিখে হাজির হইয়া খরিদ করে ইতি সন ১৮৪৩ ইঙ্গরেজী তারিখ ২৩ আগষ্ট মোতাবেক সন ১২৫০ বাঙ্গলা তারিখ ৮ ভাদ্র।

*Dacca Collectorate*, 23*d August*, 1843. J. G. Campbell, *Offg. Collector*.

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ১৯ সেপ্টেম্বর।]

হুকুম ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা বর্দ্ধমান।

১৮৪১ সালের ১২ আইনের ৩। ৬ ধারার মর্ম্মানুসারে এই কালেক্‌টরী সংক্রান্ত তৌজীভুক্ত নীচের লিখিত মহালাতের ১২৫০ সালের লাগাইদ ভাদ্র তলবের সরকারী রাজস্বের বাকী আদায় কারণ শ্রীযুত সাহেবান সদর বোর্ডের ১৮৪২ সালের ২২ জানুআরির সরকুলর চিঠীর নিরূপিত দিবস ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং ১২৫০ সালের ১৩ আশ্বিন তারিখে নীলামের দিন নির্দ্ধার্য্য আছে কিন্তু ঐ দিবস ৶ দশহরার পর্ব্বে আদালতের কাছারী বন্দ থাকনের সময়ের মধ্যে হওয়াপ্রযুক্ত আলিশান শ্রীযুত সদর বোর্ডের ১৮৪৩ সালের ৩০ জুনের ৬ নম্বরের সরকুলর চিঠীর আদেশমতে প্রস্তাবিত আইনের ১৩ ধারার মর্ম্মানুসারে উক্ত ২৮ সেপ্টেম্বরে নীলাম মুলতবি রাখিয়া উক্ত বন্দের দিন সকল শেষ হইলে পর দেওয়ানী আদালতের কাছারি খুলিবার দিবস অর্থাৎ ১৮৪৩ সালের ২৭ অক্‌টোবর মোং ১২৫০ সালের ১১ কার্ত্তিক তারিখে শুক্রবার দিবা দুই প্রহরের সময় জেলা বর্দ্ধমানের কালেক্‌টরী কাছারীতে প্রকাশ্যরূপে উক্ত মহালাত শ্রেণীমতে নীলামে বিক্রয় হইবেক কিন্তু জানান যাইতেছে যে উক্ত ২৮ সেপ্টেম্বর তারিখের পূর্ব্ব দিবস অর্থাৎ ২৭ সেপ্টেম্বর মোং ১২ আশ্বিন সূর্য্যাস্তকালপর্য্যন্ত বাকী টাকা লওয়া যাইবেক ঐ দিবসের পর বাকী মালগুজারীর টাকা লওয়া যাইবেক না অতএব যে কেহ খরিদ করিবার বাসনা রাখহ উক্ত নির্দ্ধারিত ২৭ অক্‌টোবর ১১ কার্ত্তিক দিবসে এই কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা আর নীলামের ডাক শেষ হইলে তৎক্ষণাৎ মূল্যের উপর শতকরা ২৫৲ টাকার হিসাবে বায়না দাখিল করিয়া নীলামের দিবসাবধি ত্রিশ দিবসের মধ্যে অবশিষ্ট মূল্যের সমুদয় টাকা সরকারী খাজানায় দাখিল করিতে হইবেক ইতি। ১৮৪৩ সাল তারিখ ১ সেপ্টেম্বর মোং ১২৫০ সাল তাং ১৭ ভাদ্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২ নং | ১৭ নং | চক দুর্গা ওং পং রাণীহাটী ওং | মধুসূদন সেট ওং | ৯৯৩৯৶১১ | ০ | ৯৯৩৯৶১১ | গাঙ্গরিয়া | মুছলম | ১৫০৮।৮ |
| ৪ নং | ১৯ নং | গিধগাঁ ওং পং আরসা ওং | ৶অন্নপূর্ণা ঠাকুরাণী সেং কাশীনাথ বন্দ্যোপাধ্যায় ওং | ৭৩৫৫॥৶১১ | ১৫৩৮৵২ | ৭৫০৯॥৶১ | মন্তেশ্বর | ঐ | ১১১।/৩<br>চাকরান ৪৭৮৶১১<br>১১৫৯।২ |
| ৫ নং | ২০ নং | বিষ্ণুপুর ওং পং বাঘা ওং | গদাধরপ্রসাদ তেওয়ারী দিং | ৬৩৭৯৯৮৶১১ | ১৪০৮৶১১ | ৬৩৯৪০৮৶১০ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ৯৬৮০।৶৬<br>চাকরান ৪২/২<br>৯৭২২।৶৫ |
| ৬ নং | ২১ নং | মাহাতা ওং পং ঐ | রামকুমারী দেব্যা দিং | ১১৬৯২॥/২ | ০ | ১১৬৯২॥/২ | ভরতপুর জেলা মুরশিদাবাদ | ঐ | ১৩৯৪॥৶৫ |
| ৭ নং | ২২ নং | ভেদিয়া ৸০ আনী ওং পং মনোহরসাহী | নবকৃষ্ণ মিত্র ওং | ৮১২৪৮৶৩ | ০ | ৮১২৪৮৶৩ | আউষগ্রাম পং বর্দ্ধমান | ঐ | ২০১৯৶৭ |
| ৯ নং | ২৪ নং | কাশীনাথপুর ওং পং ধাঞা ওং | ভুবনমোহন ও মদনমোহন রায় ওং | ২১০৮৭।৶ | ৩৮॥/২ | ২১১২৫৮৶২ | কাটওা | ঐ | ৩০১৬৻৩ |
| ১১ নং | ২৭ নং | সাহাপুর ওং পং জাহাঙ্গীরাবাদ | বেশারতুল্লা চৌধুরী ওং | ৮৫৬৯/১০ | ০ | ৮৫৬৯/১০ | পূর্ব্বস্থলী | ঐ | ১০৯।৪ |



[Government Gazette, 26th September, 1843.]

| নম্বর জাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছজম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৩ নং | ২৯ নং | জয়পুর ওং পং ছোটীপুর | গোকুলচন্দ্র মিত্র | ৫৬৮০৸৶৭ | ০ | ৫৬৮০৸৶৭ | গাঙ্গরিয়া | ঐ | ১১১৪৷৶৭ |
| ৩০ নং | ৪৬ নং | বড় বহরকুলী ওং পং অম্বিকা | নৃসিংহ রায়দিং | ১৮৯৭৭৷/৯ | ০ | ১৮৯৭৭৷/৯ | অম্বিকা | ঐ | ২৮৫৭।/৩ |
| ৩৩ নং | ৪৯ নং | শ্রীখণ্ড পং ধাঞা | জমিদার পরাণচন্দ্র বাবু | ৬২৯১।/ | ০ | ৬২৯১।/ | কাটওা | ঐ | ৬৭৩/১ |
| ৪৩ নং | ৬০ নং | কালনা ওং পং বাঘা | ঐ জমিদার পরাণচন্দ্র বাবু ওং | ১১২৫৭৷৶২ | ০ | ১১২৫৭৷৶২ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ১২৩৯/৪ |
| ৪৪ নং | ৬১ নং | দুরঘট ওং পং ধাঞা | কার্ত্তিকচন্দ্র সিংহ | ১০৭৯৪৸৬ | ০ | ১০৭৯৪৸৬ | মঙ্গলকোট | ঐ | ৬৭৭/১ |
| ৪৫ নং | ৬২ নং | পলসনা ওং পং ঐ | ভবানীচরণ চঙ্গ ওং | ৭৪০০৷৶১১ | ০ | ৭৪০০৷৶১১ | ঐ | ঐ | ৯৩৪।/৩ |
| ৪৭ নং | ৬৫ নং | মাজিদে ওং পং জাহাঙ্গীরাবাদ | হরিপ্রসাদ চক্রবর্ত্তী দিং | ৯৪০১৷৶১১ | ০ | ৯৪০১৷৶১১ | পূর্ব্বস্থলী | ঐ | ৫৮৬৶৬ |
| ৫০ নং | ৬৮ নং | খড়মপুর ওং পং শাহাবাদ | সৈদ আবদুল হাকিম ওং | ৬১৮৯৷/ | ৭৮৸৶ | ৬২৬৮৷৹ | মন্তেশ্বর | ঐ | ৭৮৫।৩ |
| ৫৪ নং | ৭২ নং | কীং পাটুলী ওং পং পাটুলী | জগচ্চন্দ্র চৌধুরী ওং | ৫৭৮৬৸৩ | ৬৯৶২ | ৫৮৫৫৸৶৫ | পূর্ব্বস্থলী | ঐ | ৮৭৭/৩ |
| ৫৭ নং | ৭৫ নং | নিমদহ ওং পং জাহাঙ্গীরাবাদ | বৈদ্যনাথমল্লীক ওং | ৮৮০৭।১১ | ০ | ৮৮০৭।১১ | ঐ | ঐ | ৪৫৩৶ |
| ৬৪ নং | ৮৩ নং | পরাণবাটি ওং পং শাহাবাদ | জয়গোপাল চট্টোপাধ্যায় | ৫৪৫০৷৶৩ | ০ | ৫৪৫০৷৶৩ | মন্তেশ্বর | ঐ | ৮২৭৷/১১ |
| ৮৬ নং | ১০৮ নং | কুবাজপুর ৷৶ আনী ওং পং কুবাজপুর | মির করিমদ্দীন | ৭০৪৮৷/৫ | ১২৬৷৶৭ | ৭১৭৫।০ | পূর্ব্বস্থলী | ঐ | ২০৫৫৷/৭ |
| ৮৭ নং | ১১০ নং | সাতসৈকা ওং ৶ আনী পং ঐ | চন্দ্রশেখর চৌধুরী | ৭২৯৯৶০ | ০ | ৭২৯৯৶০ | মন্তেশ্বর | ঐ | ১০৫৬৸৩ |
| ১০৫ নং | ১৩৮ নং | কীং সাতসৈকা সয়দুগড়ি ওং পং সাতসৈকা | মহাম্মদ মোজহর খাঁওং | ১১৫২৩৷৶৫ | ০ | ১১৫২৩৷৶৫ | পূর্ব্বস্থলী | ঐ | ৩০৫৭।৶১০ |
| ১৬০ নং | ১৮৫ নং | বেহালাবাজার ওং পং বায়ড়া ওং | জমিদার তারাচাঁদ বাবু | ২৪৩১৬৷/৪ | ০ | ২৪৩১৬৷/৪ | জাহানাবাদ জেলা হুগলি | ঐ | ১৭৮৪৸৶১১ |

ইহা সেওয়ায় সদর জমা ৫০০০৲ টাকার কম একশত টাকার অধিক ২৩৬ দুই শত ছত্রিশ মহাল ঐ তারিখে নীলাম হইবেক।

*Burdwan Collectorate, 1st September, 1843.*

J. H. CRAWFORD, *Offg. Collector.*

এস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা যশহর।

১ দফা। ইংরেজী সন ১৮৪১ সালের দ্বাদশ আইন যাহা সরকারী বক্রী খাজানা আদায়ের বিষয় সন ১৮৪২ সালের ১ জানুআরি হইতে প্রচলিত হইয়াছে তাহার ৩ ধারার আজ্ঞানুসারে ইংরেজী সন ১৮৪২। ৪৩ মোতাবেক বাঙ্গলা সন ১২৪৯ সালাবধি দোসরা হুকুম প্রকাশ হওয়াপর্য্যন্ত প্রতিবৎসর সরকারের বক্রী খাজানা আদায় নিমিত্ত শ্রীযুত সাহেবান আলিসান সদর বোর্ড চারি তারিখ অর্থাৎ ২৮ জুন ও ২৮ সেপ্টেম্বর ও ২৮ ডিসেম্বর ও ২৮ মার্চ নির্দ্দিষ্ট করাতে তদ্বিষয়ের এস্তাহার সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে উক্ত আইনের ৩ ধারার লিখিত নানা স্থানে প্রকাশ ও রাষ্ট্র করা গিয়াছে কিন্তু ঐ ধারাতে হুকুম প্রকাশ আছে যে নীলামের নির্দ্ধারিত ১৫ দিবস পূর্ব্বে পুনরায় পূর্ব্বকার প্রণালিমত এস্তেলা দেওয়া যাইবেক এজন্য উক্ত আইনের হুকুমানুসারে সর্ব্ব সাধারণের জ্ঞাপনার্থে এস্তেলা দেওয়া যাইতেছে যে এ কালেক্টরী মোতালক বাকীপড়া ১০০৲ টাকার অধিক সদর জমার তাবৎ মহাল সন ১২৫০ সালের লাগায়েদ ভাদ্র মাসের বাকীর নিমিত্ত সন ১৮৪৩ সালের আগামি ২৮ সেপ্টেম্বর মোতাবেক ১৩ আশ্বিন সন ১২৫০ সাল আদালতের টহরম বন্দ বিধায় সদর বোর্ডের বর্ত্তমান সনের ৩০ জুন তারিখের ৬ নম্বরের চিঠীর হুকুমানুসারে আগামি ২৭ অক্টোবর মোতাবেক বাঙ্গলা সন ১২৫০ সালের ১১ কার্ত্তিক আদালতের টহরম খোলার দিবস এ কাছারীর প্রকাশ্য স্থানে নীলাম করা যাইবেক যে কেহ বাকীর বেওরা জানিতে চাহে এ কাছারীতে উপস্থিত হওয়ামাত্র জানিতে পারিবেক ইতি।

২ দফা। সকল জমীদার ও মালেকদিগের উচিত যে উপরউক্ত সময়ের বাকী ২৮ সেপ্টেম্বর পূর্ব্ব দিবস অর্থাৎ সন ১৮৪৩ সালের ২৭ সেপ্টেম্বর তারিখে সূর্য্যাস্ত না হইতে অথবা তাহার পূর্ব্ব কালে কালেক্টরীর খাজানাখানায় দাখিল করে আর যে সকল মহালের কিস্তির বাকী উক্ত ২৮ সেপ্টেম্বর পূর্ব্ব দিবস সূর্য্যাস্তের পূর্ব্ব আদায় না হয় তাহা ঐ প্রস্তাবিত আইনের ৬ ধারা মোতাবেক নীলাম হইবেক তৎপরে টাকা দাখিল করিতে গেলে লওয়া যাইবেক না ইতি।

*Jessore Collectorate, 31st August,* 1843. F. J. MORRIS, *Collector.*

---

ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জিলা
ঢাকা জালালপুর এই যে

সন ১৮৪১ সালের ১২ আইনের ৩ ধারা ও সাহেবান সদর বোর্ডের ঐ সনের ৬ অক্টোবরের চিঠি অনুসারে ও গবর্ণমেন্ট গেজেটের সন ১৮৪২ সালের ২২ জানুআরির লিখিত প্রশংসিত সাহেবানের আদেশমতে যে সকল মহালাতের সদর জমা ১০০৲ এক শত টাকার অধিক তাহারি সন ১২৫০ সনের কিস্তি আষাঢ় ও শ্রাবণ ও ভাদ্রের বাকী খাজানা আদায় নিমিত্তে সন ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং সন ১২৫০ সালের ১৩ আশ্বিন কালেক্টরির কাছারিতে নীলামের তারিখ মোকরর আছে অতএব ইস্তাহার দেওয়া যাইতেছে যে উক্ত মহালের মালগুজারদারানের উচিত যে আপন২ জিম্মার বাকী খাজানা ২৭ সেপ্টেম্বরপর্য্যন্তের পূর্ব্বে অথবা তাহার পূর্ব্বে আদায় করে ও যদি বাকীদারান উক্ত নিয়মিতমতে বাকী আদায় না করে তবে ঐ বাকী টাকা না লইয়া বাকীর মহালাত নীলাম করা যাইবেক আর খাজানা না লওয়ার আপত্তি গ্রাহ্য হইবেক না আর যে কেহ নীলাম খরিদের বাসনা রাখে উচিত যে ঐ তারিখে হাজির হইয়া খরিদ করে ইতি সন ১৮৪৩ ইঙ্গরেজী তারিখ ২৩ আগস্ট মোতাবেক সন ১২৫০ বাঙ্গলা তারিখ ৮ ভাদ্র।

*Dacca Collectorate, 23d August,* 1843. J. G. CAMPBELL, *Offg. Collector.*

---

NOTICE.

THE General Treasury will, by the consent of Government to the request of the Chamber of Commerce, be closed from Thursday the 28th Instant to Saturday the 7th Proximo, both days inclusive, on account of the Hindoo Holidays, Doorgah Poojah and Lukhee Poojah.

Any Bills of Exchange, Interest, Drafts, or other Demands, on the Treasury, which may fall due between the 22d Instant and 9th Proximo, will, on application at the Treasury, be discharged on or after the 22d Instant.

G. UDNY,
*Sub-Treasurer.*

*General Treasury,*
*18th September,* 1843.

বিজ্ঞাপন।

কলিকাতার চেম্বর অফ কমর্স সম্পর্কীয় সাহেবেরদের প্রার্থনাতে গবর্ণমেন্টের অনুমত্যনুসারে সম্বাদ দেওয়া যাইতেছে যে দুর্গাপূজা এবং লক্ষ্মী পূজার নিমিত্ত জেনরল ত্রেজুরী বর্ত্তমান মাসের ২৮ তারিখ বৃহস্পতিবারঅবধি আগামি মাসের ৭ তারিখ শনিবারপর্য্যন্ত বন্দ হইবেক।

ত্রেজুরীর উপর যে সকল হুণ্ডী কি সুদ কিম্বা ড্রাফ্ট অথবা অন্য কোন দাওয়ার টাকা বর্ত্তমান মাসের ২২ তারিখঅবধি আগামি মাসের ৯ তারিখপর্য্যন্ত দেনা পরে তাহা বর্ত্তমান মাসের ২২ তারিখে কি তাহার পরে ত্রেজুরীতে গেলে পাওয়া যাইতে পারিবেক।

জি অডনি। সবত্রেজরর।

জেনরল ত্রেজুরী। ১৮৪৩। ১৮ সেপ্টেম্বর।

[*Government Gazette, 26th September,* 1843.]

## বিজ্ঞাপনং।

সমাচার দেওয়া যাইতেছে যে সন ১৮৩৭ সালের ১৬ মেই তারিখে ৵ ভাগীরথী নদীর টৌনের দর যেরূপ কম হইয়াছে ঐরূপ সন হালের ১০ জুলাই তারিখে এ প্রদেশের শ্রীলশ্রীযুত অনরেবিল ডিপুটী গবরনর সাহেবের হুকুম অনুযায়ি জলঙ্গী ও মাথাভাঙ্গা নদীর টৌনের দর এক চৌত অর্থাৎ এক সিকী দর কম করা গিয়াছে এবং যে দর টৌন লওয়া যাইবেক তাহার টেবিল অর্থাৎ তফসীল নীচে লেখা যাইতেছে আইন্দা এই তফসীল মাফিক সকল নৌকা বাহাদুরি কাষ্ঠ বাঁশের মাড় ওগয়রহ টৌন লওয়া যাইবেক তাহা সকলের জ্ঞাপনার্থে প্রকাশ করা যাইতেছে।

নূতন নিরিখ।

| | |
|---|---|
| দশ দাঁড়ের পিনিস এবং তাহার কম প্রত্যেক | ৩৸০ |
| পিনিস দশ দাঁড়ের অধিক ঐ | ৬৲ |
| বজরা দশ দাঁড়ের এবং তাহার কম ঐ | ২।০ |
| বজরা দশ দাঁড়ের অধিক ঐ | ৪॥০ |
| ভাউলিয়া কোয়াটর এবং নৌকা সওয়ারির এবং পলওয়ার পানসী এবং আসবাবের নৌকা ফি দাঁড় | ৵০ |
| খালী নৌকা এবং বোঝাই ইট টাইল এবং মাটির দ্রব্যাদি ফিশত মোন | /৬ হিসাব |
| চূণ ঘাস জ্বালানি কাষ্ঠ গরাণ কাষ্ঠ এবং খড় ঐ ঐ | ।৵০ ঐ |
| বোঝাই নৌকা কলাই মটর এবং নীলের বিচ দিগর ঐ ঐ | ॥/০ ঐ |
| নৌকায় বোঝাই বাহাদুরি কাষ্ঠ ও বাঁশ | ৸০ ঐ |
| বাহাদুরি শালকাষ্ঠ চকর এবং দোকর মাড়ে বান্দা ফি কাষ্ঠ | ৵০ ঐ |
| গোল কাষ্ঠ অর্থাৎ বাত্তি ফি কাষ্ঠ | /৬ ঐ |
| বাঁশের মাড় ২০০ শত বাঁশের অধিক না হয় ফি মাড় | ৵ ঐ |
| ঐ ঐ ইং ২০০ লাং ৪০০ শত অধিক না হয় ঐ | ।৬ ঐ |
| ঐ ঐ ইং ৪০০ লাং ১০০০ অধিক না হয় ঐ | ১৸৵০ ঐ |
| ঐ ঐ ১০০০ অধিক ফি মাড়ে | ৩৸০ ঐ |

*Berhampore, 21st August,* 1843.

সকল নৌকার মাপের ধারা অতিত্বরায় সকলের জ্ঞাপনার্থ প্রকাশ করা যাইবেক।

W. M. SMYTH, *Capt. Engineers,*
*Supt. Nuddeah Rivers.*

## SHERIFF'S SALES.

## সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর নামে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি আগামি অক্টোবর মাসের ১২ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দফ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

১। কলিকাতা নগরের সূতানুটির হাটখোলার শামিল ও তন্মধ্যাস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত বসত বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।১/ ছয় কাটা এক ছটাক তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে আহীরী টোলার গলি উত্তর দিগে অদ্বৈতচরণ দে চৌধুরীর বাটী ও ভূমি পশ্চিম দিগে কৃষ্ণমোহন শাহার বাটী ও ভূমি পূর্ব্ব দিগে নিমাইচরণ মল্লিকের এক খণ্ড ভূমি।

২। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যাস্থিত যে এক তেতালা ইষ্টক নির্ম্মিত বসতবাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ।৩॥৵ আট কাটা দশছটাক তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগের এক অংশে বৈকুণ্ঠ কুণ্ডের বাটী ও ভূমি অপর ভাগে সাগর সিংহের বাটী ও ভূমি দক্ষিণ দিগে মাধবচন্দ্র দের বাটী ও ভূমি পশ্চিম দিগের এক ভাগে মোহন নন্দির বাটী ও ভূমি অপর ভাগে কৃষ্ণমোহন শাহার বাটী ও ভূমি পূর্ব্ব দিগে নিমাইচরণ মল্লিকের ভূমি।

৩। এবং নদীয়া জিলায় শ্রীনগর থানার রাণাঘাটের শামিল ও তন্মধ্যস্থিত যে এক দোতালা ইষ্টক নির্ম্মিত ভদ্রাসন বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ৮/ আট বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমা বদ্ধ বিশেষতঃ পূর্ব্ব দিগে গিরিশচন্দ্র প্রামাণিকের বাটী ও ভূমি উত্তর দিগে সরকারী রাস্তা দক্ষিণ দিগের এক ভাগে ঈশ্বরচন্দ্র মুদির এক খণ্ড ভূমি অপর ভাগে তিনকড়ি ঘটকের বাটী ও ভূমি পশ্চিম দিগে মধুসূদন পালের বাটী ও ভূমি।

৪। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত ইটের প্রাচীরে বেষ্টিত যে এক গোলা বাটী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ২/ দুই বিঘা তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী এবং শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে উক্ত রামমোহন দে চৌধুরী ওগয়রহের এক খণ্ড ভূমি পশ্চিম দিগে গোলোক প্রামাণিকের বাটী ও ভূমি উত্তর দিগে উক্ত গোলোক প্রামাণিকের এক খণ্ড ভূমি।

৫। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ২৬ সেপ্টেম্বর।]

ইটের প্রাচীরে বেষ্টিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ১৬/ ষোল বিঘা এবং তাহাতে যে নানাজাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ ও পশ্চিম দিগে সরকারী রাস্তা পূর্ব্ব দিগে নীলকমল পালচৌধুরীর বৈঠকখানা উত্তর দিগে উক্ত নীলকমল পাল চৌধুরীর এক খণ্ড ভূমি।

৬। এবং উক্ত স্থানের শামিল ও তন্মধ্যস্থিত যে এক খণ্ড ও বন্দ বাগাৎ ভূমি কমবেশ ২০/ কুড়ি বিঘা তাহাতে নানাজাতীয় বৃক্ষ আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ উত্তর দিগে নীলকমল পালচৌধুরী ও জয়চাঁদ পালচৌধুরীর এক খণ্ড ভূমি পূর্ব্ব দিগে বৈদ্যনাথ পালচৌধুরীর ভূমি দক্ষিণ দিগের এক ভাগে রামজীবন বন্দ্যোপাধ্যায়ের বাগান অপর ভাগে বালকরাম গোপের বাটী ও ভূমি পশ্চিম দিগে বৈকুণ্ঠ চট্টোপাধ্যায়ের বাগান এবং রাস্তা।

৭। এবং উক্ত জিলায় চাকল্যা কৃষ্ণনগরের আঁইব তলার শামিল ও তন্মধ্যস্থিত যে এক নীলের কুঠী এবং তাহার সঙ্গে যে এক খণ্ড ও বন্দ ভূমি কমবেশ ১৩/ তের বিঘা এবং ঐ ভূমির উপর যে কএকটা একতালা গুদাম এবং আট যোড়া হৌজ ও নীল প্রস্তুত করিবার নিমিত্ত অন্যান্য যে সকল দ্রব্য আছে তাহাতে ও তাহার মধ্যে ও তাহার উপর উক্ত রামমোহন দে চৌধুরী ও মদনমোহন দে চৌধুরী ও বৃন্দাবন দে চৌধুরী ও রাধানাথ দে চৌধুরী ও শ্রীনাথ দে চৌধুরীর যে স্বত্ত্ব ও অধিকার ও সম্পর্ক আছে তাহা উপরের লিখিত কাল ও স্থান ও নিয়মানুসারে নীলাম হইবেক। তাহা এইরূপে চতুঃসীমাবদ্ধ বিশেষতঃ দক্ষিণ দিগে রামকৃষ্ণ মণ্ডল ও শিবরাম ঘোষের এক খণ্ড ভূমি উত্তর দিগে উক্ত রামকৃষ্ণ মণ্ডলের বাটী ও ভূমি পূর্ব্ব দিগে সশাখালির বিল ও নালা ও পশ্চিম দিগে রাস্তা।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

---

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

---

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, in the matter of RAJNARAIN DOSS, late of Simlah, in the Town of Calcutta, lately carrying on trade and business, as a Merchant and Trader in Raneemoody Gully, in Calcutta aforesaid, now residing at Sealdah, in the Twenty-four Pergunnahs, in the Province of Bengal, against whom an Adjudication of Insolvency was made and pronounced by the Court, on the Twenty-first day of August, One Thousand Eight Hundred and forty-three, on the petition of Greeschunder Chuckerbutty, a Creditor of the said RAJNARAIN DOSS, the matters of the said petition are appointed to be heard in the said Court on Saturday, the fourth day of November next.

The Names of the Creditors of the said RAJNARAIN DOSS, now appear in a Schedule filed in the office of the Chief Clerk of the said Court to which any Creditor may refer.

W. BEDELL, *Attorney for the Insolvent.*

Calcutta, 18th September, 1843.

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

সকলকে খবর দেওয়া যাইতেছে যে ঐ আদালতের হুকুমানুসারে শহর কলিকাতার সীমুল্যা নিবাসি

রাজনারায়ণ দাস

রাণীমুদির গলিতে কারবার করিতেছে সওদাগর ও ব্যবসাদার এক্ষণে সিয়ালদয় বাস করেন চব্বিশপরগনার মধ্যে সুবে বাঙ্গলার এবং তাহার উপর সন ১৮৪৩ সালের ২১ আগস্ট তারিখে এক মহাজন গিরিশচন্দ্র চক্রবর্ত্তির দরখাস্তের দ্বারা ইনশালবেন্ট লওনের হুকুম হয় ঐ দরখাস্তের বিষয় ঐ আদালতে আগামি ৪ নবেম্বর তারিখে শুনিবার নিমিত্তে নির্দ্ধারিত করা গিয়াছে।

ঐ রাজনারায়ণ দাসের মহাজনদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট করিয়া ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহাতে যে মহাজনের বাঞ্ছা হয় সেই দপ্তরখানায় গিয়া দেখিবেন ইতি।

ডবলিউ বিডেল।
ঐ ইনশালবেন্টের উকীল।

কলিকাতা ১৮ সেপ্টেম্বর ১৮৪৩।

[*Government Gazette, 26th September,* 1843.]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কার্শমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, OCTOBER 3, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ৩ অক্টোবর।


## DRAFTS OF ACTS.

[*Second Insertion.*]
FORT WILLIAM.
HOME DEPARTMENT.
LEGISLATIVE.
THE 16TH SEPTEMBER, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 16th September, 1843.

ACT NO. —— OF 1843.

*An Act for amending the Law relating to the Jurisdiction of the Dewanny Adawlut of the Zillah of the Twenty-four Pergunnahs.*

Whereas by Section XVII. of Regulation III. of 1793 of the Bengal Code, it was amongst other things provided that the Dewanny Adawlut of the Zillah of the Twenty-four Pergunnahs should not receive or entertain any suit whatever against a person who might be an inhabitant of Calcutta at the time the suit might be instituted or might become a resident within the limits of the Town after the suit might be commenced:

And whereas inconvenience has arisen in consequence of persons escaping from the jurisdiction of the Dewanny Adawlut of the said Zillah of the Twenty-four Pergunnahs after suits have been commenced therein, and it is expedient to prevent such inconvenience:

It is therefore hereby enacted, that so much of the said Regulation as is hereinbefore recited be repealed.

——

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India, after the 16th day of November next.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

[*Government Gazette, 3d October,* 1843.]

## আইনের মুসাবিদা।

[দ্বিতীয়বার প্রকাশিত।]
ফোর্ট উলিয়ম।
দেশীয় ডিপার্টমেণ্ট।
লেজিসলেটিব।
ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৬ সেপ্টেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১৬ সেপ্টেম্বর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

জিলা চব্বিশপরগনার দেওয়ানী আদালতের এলাকার বিষয়ি আইন সংশোধনের আইন।

যেহেতুক বাঙ্গলাপ্রভৃতি দেশের চলিত আইনের মধ্যের ১৭৯৩ সালের ৩ আইনের ১৭ ধারাতে অন্যান্য বিষয়ের হুকুমের মধ্যে এই হুকুম হইয়াছিল যে জিলা চব্বিশ পরগনার দেওয়ানী আদালতে নালিশ করণের সময়ে যদি আসামী শহর কলিকাতার সীমাসরহদ্দের মধ্যে বসতি রাখে কিম্বা মোকদ্দমা উপস্থিত হইলে পর যদি আসামী ঐ শহরে বসতি করে তবে এইমত মোকদ্দমা ঐ জিলার দেওয়ানী আদালতে গ্রাহ্য হইবেক না।

এবং যেহেতুক ঐ জিলা চব্বিশপরগনার দেওয়ানী আদালতে মোকদ্দমা উপস্থিত হইলে পর আসামীরা ঐ জিলার এলাকাহইতে পলায়ন করিয়া থাকে এবং তৎপ্রযুক্ত অনেক ক্লেশ হয় এবং সেই ক্লেশ নিবারণ করা উপযুক্ত বোধ হইয়াছে

অতএব ইহাতে হুকুম হইল যে উক্ত আইনের যে২ কথা উপরে লেখা গিয়াছে তাহা রদ হয় ইতি।

——

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১৬ নবেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

[*Second Insertion.*]

## HOME DEPARTMENT.

### LEGISLATIVE.

THE 16TH SEPTEMBER, 1843.

The following Draft of a proposed Act was read in Council, for the first time, on the 16th September, 1843.

ACT No. —— OF 1843.

*An Act for amending the Law relating to the Jurisdiction of the Zillah Courts in the Provinces ceded by the Nawaub Vizier and in some other places.*

Whereas by Section XII. of Regulation II. of 1803 of the Bengal Code, it was amongst other things provided that the Zillah Courts in the Provinces ceded by the Nawaub Vizier to the Honourable the East India Company, should not entertain any suit whatever against any individual actually resident or being within the limits of the Town of Calcutta unless such suit should relate to real property situated without the limits of Calcutta or to the public Revenue:

And whereas so much of the said Regulation as is hereinbefore recited has been extended by other Regulations to other Provinces, Zillahs and Pergunnahs:

And whereas the provisions of the hereinbefore recited part of the said Regulation are inconvenient:

It is hereby enacted, that so much of the said Regulation as is hereinbefore recited be repealed, as well with regard to the Provinces ceded by the Nawaub Vizier to the East India Company, as to the other Provinces, Zillahs and Pergunnahs to which it may have been extended.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India, after the 16th day of November next.

T. R. DAVIDSON,
*Offg. Secy. to the Govt. of India.*

[দ্বিতীয়বার প্রকাশিত।]

## দেশীয় ডিপার্টমেন্ট।

### লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ১৬ সেপ্টেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ১৬ সেপ্টেম্বর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

শ্রীযুত নওয়াব উজীরের দত্ত দেশে এবং অন্যান্য স্থানে জিলার আদালতের এলাকাবিষয়ক আইন শুধরিবার আইন।

যেহেতুক বাঙ্গলাপ্রভৃতি দেশের চলিত আইনের মধ্যের ১৮০৩ সালের ২ আইনের ১২ ধারাতে অন্যান্য হুকুমের মধ্যে এই হুকুমও হইয়াছিল যে কলিকাতা শহরের সীমাসরহদ্দের বাহিরে স্থাবর সম্পত্তির কিম্বা সরকারী রাজস্বের বিষয়ি নালিশভিন্ন অন্য যে সকল নালিশ কলিকাতা শহরের সীমাসরহদ্দের মধ্যে বসতিকারক কি থাকা কোন ব্যক্তির নামে উপস্থিত হয় সেই২ নালিশ কোম্পানি বাহাদুরকে শ্রীযুত নওয়াব উজীরের দত্ত দেশস্থ জিলার আদালতে গ্রাহ্য হইবেক না

এবং যেহেতুক উক্ত আইনের যে২ কথা উপরে লেখা গিয়াছে তাহা অন্যান্য আইনের দ্বারা অন্যান্য প্রদেশে এবং জিলাতে ও পরগনায় চলন হইয়াছে

এবং যেহেতুক উক্ত আইনের উপরের লিখিত কথার দ্বারা ক্লেশ জন্মে

অতএব ইহাতে হুকুম হইল যে কোম্পানি বাহাদুরকে শ্রীযুত নওয়াব উজীরের দত্ত দেশে এবং অন্যান্য যে২ প্রদেশে কি জিলায় অথবা পরগনায় ঐ আইন চলন হইয়াছে সেই২ স্থানে উক্ত আইনের উপরের লেখা কথা সকল রদ হয় ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ১৬ নবেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনর্ব্বার বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।
JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

---

## CIVIL APPOINTMENTS.

No. 1441.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 11th September,* 1843.

Mr. C. H. Lushington, Superintendent of Surveys—and

Moulvie Shekawut Alli and Meer Looft Ullee, Uncovenanted Deputy Collectors, are vested with full powers under Regulation VII. of 1822, in the District of Shahabad.

*The 18th September,* 1843.

Mr. J. G. Denham to be Civil Assistant Surgeon of Gya, (Behar) in the room of Mr. Assistant Surgeon Dickson, proceeded to Europe.

## রাজকর্ম্মে নিয়োগ।

১৪৪১ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ১১ সেপ্টেম্বর।

জরিপ কর্ম্মের সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুত সি এচ লশিংটন সাহেব এবং অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী সিকাবৎ আলী এবং শ্রীযুত মির লুত্ত আলী জিলা শাহাবাদে ১৮২২ সালের ৭ আইনের নির্দ্দিষ্ট ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

১৮৪৩ সাল ১৮ সেপ্টেম্বর।

আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত ডিকসন সাহেব ইউরোপে গমন করিয়াছেন তাঁহার পরিবর্ত্তে শ্রীযুত জে জি ডেনহাম সাহেব বেহারে গয়ার সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক হইবেন।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ৩ অক্টোবর।]

Mr. E. H. Lushington to exercise the powers of Joint Magistrate and Deputy Collector in Jessore, to take effect from the date of making over charge of the Magistracy of that District to Mr. R. Hampton.

Mr. E. F. Lautour to officiate as Joint Magistrate and Deputy Collector of Beerbhoom until further orders, vice Mr. C. Whitmore.

### LEAVES OF ABSENCE.

*The 18th September*, 1843.

Honourable F. Drummond, Assistant to the Magistrate and the Collector of Purneah, for one month, under Section XI. of the Amended Absentee Rules.

Mr. C. Whitmore, Joint Magistrate and Deputy Collector of Beerbhoom, for one month, under Section XI. of the Rules of 29th January 1840, as amended by Orders of 17th May 1843, preparatory to applying for leave to proceed to Sea.

Baboo Doorganarain Roy, Principal Sudder Ameen of West Burdwan, for three months, under Medical Certificate, in extension of the leave granted to him on the 17th April last.

Moulvie Muneeroodeen Mahomed, Second Principal Sudder Ameen of Chittagong, for fifteen days, in excess of the Dusserah Vacation, on private affairs.

Moulvie Mahomed Kulleem, Principal Sudder Ameen of Moorshedabad, for ten days, in excess of the Dusserah Vacation, on private affairs.

Moulvie Nujjomool Huk, Officiating Additional Principal Sudder Ameen of West Burdwan, during the Dusserah Vacation.

Mr. J. C. Moore, of the Civil Service, has been permitted to proceed to Darjeeling for the benefit of his health, and to be absent on that account for a period of three months.

*The 25th September*, 1843.

Mr. J. S. Torrens, Special Deputy Collector of Nuddea and the 24-Pergunnahs, for two months, from the 11th ultimo, on Medical Certificate.

Moulvie Mahomed Ibrahim Khan, Sudder Ameen of Behar, during the Dusserah Vacation.

### NOTIFICATIONS.

*The 11th September*, 1843.

The Honourable the Deputy Governor of Bengal is pleased to vest the Collector of Nuddea and the Abkarry Superintendent of the Burdwan and Jessore Districts, with power to adjudicate cases of contravention of the Abkarry Laws in the District of Nuddea.

*The 25th September*, 1843.

Mr. W. J. H. Money, Collector of Moorshedabad, made over charge of his Office to Mr. Uncovenanted Deputy Collector B. P. Singer on the 16th instant.

Mr. E. H. Lushington received charge of the Magistracy of Jessore from Mr. F. J. Morris on the 9th instant.

Mr. T. Sandys, Civil and Sessions Judge of

[*Government Gazette, 3d October*, 1843.]

শ্রীযুত ই এচ লশিংটন সাহেব যে তারিখে জিলা যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্মের ভার শ্রীযুত আর হাম্পটন সাহেবের প্রতি অর্পণ করেন সেই তারিখঅবধি ঐ জিলাতে জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টরের ক্ষমতাপ্রাপ্ত হইবেন।

শ্রীযুত সি উইটমোর সাহেবের পরিবর্ত্তে শ্রীযুত ই এফ লাটুর সাহেব অন্য হুকুম না পাওয়াপর্য্যন্ত বীরভূমের জাইণ্ট মাজিষ্ট্রেটী ও ডেপুটী কালেক্টরী কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

### ছুটী।

১৮৪৩ সাল ১৮ সেপ্টেম্বর।

পূরণিয়ার মাজিষ্ট্রেট ও কালেক্টরের আসিষ্টাণ্ট শ্রীযুত আনরবিল এফ ড্রমণ্ড সাহেব ছুটী প্রাপণার্থ শুধরা হওয়া বিধির ১১ ধারানুসারে এক মাসের ছুটী পাইয়াছেন।

বীরভূমের জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত সি উইটমোর সাহেব ১৮৪০ সালের ২৯ জানুআরি তারিখের বিধির যে ১১ ধারা ১৮৪৩ সালের ১৭ মে তারিখের হুকুমক্রমে শুধরা হইয়াছে তদনুসারে সমুদ্রে গমনার্থ ছুটী পাইবার দরখাস্ত করণের পূর্ব্বে এক মাসের ছুটী পাইয়াছেন।

পশ্চিম বর্দ্ধমানের প্রধান সদর আমীন শ্রীযুত বাবু দুর্গানারায়ণ রায় গত আপ্রিল মাসের ১৭ তারিখে যে ছুটী পান তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে তিন মাসের ছুটী পাইয়াছেন।

চাটিগাঁর দ্বিতীয় প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী মনিরুদ্দীন মহম্মদ স্বীয় কর্ম্মোপলক্ষে দশহরার বন্দের অতিরিক্ত পনের দিনের ছুটী পাইয়াছেন।

মুরশিদাবাদের প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ কলিম স্বীয় কর্ম্মোপলক্ষে দশহরার বন্দের অতিরিক্ত দশ দিনের ছুটী পাইয়াছেন।

পশ্চিম বর্দ্ধমানের একটিং অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী নজমুল হক দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

সিবিলসম্পর্কীয় শ্রীযুত জে সি মোর সাহেব স্বীয় স্বাস্থ্যার্থ দারজিলিঙ্গে গমনের অনুমতি পাইয়াছেন এবং তৎপ্রযুক্ত তিন মাসের ছুটী পান্।

১৮৪৩ সাল ২৫ সেপ্টেম্বর।

নদীয়া এবং চব্বিশ পরগনার স্পেসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত জে এস টরেন্স সাহেব চিকিৎসকের সর্টিফিকটক্রমে গত মাসের ১১ তারিখঅবধি দুই মাসের ছুটী পাইয়াছেন।

বেহারের সদর আমীন শ্রীযুত মৌলবী মহম্মদ ইবরাহিম খাঁ দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

### বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ১১ সেপ্টেম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর সাহেব নদীয়ার কালেক্টর ও জিলা বর্দ্ধমান ও যশোহরের আবকারীর সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবদিগকে জিলা নদীয়াতে আবকারী আইন উল্লঙ্ঘনকারিরদের মোকদ্দমার বিচার করিতে ক্ষমতা প্রদান করিয়াছেন।

১৮৪৩ সাল ২৫ সেপ্টেম্বর।

মুরশিদাবাদের কালেক্টর শ্রীযুত ডবলিউ জে এচ মনি সাহেব বর্ত্তমান মাসের ১৬ তারিখে আপনার কাছারীর কর্ম্মের ভার অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত বি পি সিঙ্গর সাহেবের প্রতি অর্পণ করেন্।

শ্রীযুত ই এচ লশিংটন সাহেব বর্ত্তমান মাসের ৯ তারিখে শ্রীযুত এফ জে মরিস সাহেবের স্থানে যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্ম গ্রহণ করেন্।

পূরণিয়ার সিবিল ও সেসন জজ শ্রীযুত টি সাণ্ডিস সা-

Purneah, resumed charge of his Office from Mr. H. M. Reid on the 11th instant.

Mr. C. Garstin, Civil and Sessions Judge of Behar, made over charge of the current duties of his Office to Moulvie Hedyet Ally Khan, Principal Sudder Ameen of that District, on the 9th instant.

*The 26th September*, 1843.

The following Applications for Furloughs of the Season 1843-44, have been received up to this date:

Mr. J. T. Rivaz.
Mr. G. W. Bacon.
Mr. P. G. E. Taylor.
Mr. R. H. S. Campbell.
Mr. G. G. Mackintosh.
Mr. J. H. Young.
Mr. C. H. Lushington.
Mr. J. J. Ward.
Mr. C. Chester.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

হেব বর্ত্তমান মাসের ১১ তারিখে আপনার সিরিশ্‌তার কর্ম্মের ভার শ্রীযুত এচ এম রীড সাহেবের স্থানে পুনর্গ্রহণ করেন্।

বেহারের সিবিল ও সেশন জজ শ্রীযুত সি গার্ষ্টিন সাহেব বর্ত্তমান মাসের ৯ তারিখে ঐ জিলার প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী হেদায়ৎ আলী খাঁর প্রতি আপন সিরিশ্‌তার চলিত কর্ম্মের ভার অর্পণ করেন্।

১৮৪৩ সাল ২৬ সেপ্টেম্বর।

১৮৪৩। ৪৪ সালের নিয়মিত ছুটী পাইবার দরখাস্ত এই তারিখপর্য্যন্ত নীচের লিখিত সাহেবেরদের স্থানে পাওয়া গিয়াছে।

শ্রীযুত জে টি রাইবাজ সাহেব।
শ্রীযুত জি ডবলিউ বেকন সাহেব।
শ্রীযুত পি জি ই টেলর সাহেব।
শ্রীযুত আর এচ এস কাম্বেল সাহেব।
শ্রীযুত জি জি মাকিন্টস সাহেব।
শ্রীযুত জে এচ ইয়ং সাহেব।
শ্রীযুত সি এচ লশিংটন সাহেব।
শ্রীযুত জে জে ওয়ার্ড সাহেব।
শ্রীযুত সি চষ্টর সাহেব।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

### SALT. নিমক।

এস্তেহার দেওয়া যাইতেছে যে নীচের লিখিত পাঙ্গা নেমক পশ্চাদুক্ত নিরিখ দরে বিক্রয়ার্থে প্রস্তুত আছে খরিদারানের উচিত যে ঐ নেমকের রকম মোং নারায়ণপুরে শ্রীযুত প্রিন্সেপ সাহেবের গোলার নমুনাদৃষ্টে খাতিরজমামত বুঝিয়া খরিদ করেন আর যে ব্যক্তি মোকাম মজকুরে প্রথমে রওয়ানা দাখিল করিবেক সেই ব্যক্তি পহিলা ওজন পাইবার যোগ্য হইবেক।

নেমকের বেওরা।

| এজেন্সী অর্থাৎ জেলার নাম | ঘাটের নাম | কোন্ সনের পোক্তান | মওয়াজি নেমক | নিরিখ দর ফি ১০০/ মোন |
|---|---|---|---|---|
| ২৪ পরগনা<br>পহিলা রকম<br>দোসরা রকম | নারায়ণপুর<br>ঐ | ১২৪৯ সাল<br>ঐ | ১২০০০৲ মোন<br>১৮০০/ | কোং টাকা<br>৪৩৬৲<br>৪০৫৲ |

বোর্ড পরমিট নিমক ও আফিম তাং ২৫ সেপ্টেম্বর সন ১৮৪৩ সাল।   এচ টরেন্স। সেক্রেটারী।

### SALES OF LAND. জমীদারী নীলাম।

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

দেওনাপুর নিবাসি শ্রীরামরতন রায় এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে তরফ দুমাপাড়া যাহার সদর জমা ২৭১৫ টাকা কোম্পানি লালা সুন্দরলাল ও লালা মদনকুমারের নামে তাহুদ লেখা যায় ঐ তরফের মধ্যে লালা মদনকুমারের আপন আট আনা রকমের মধ্যে রকম ৶ তিন আনা ও লালা সুন্দরলালের বনিতা মানকুমারী দাস্যা আপন আট আনা রকম মধ্যে রকম /১০ দেড় আনা একুনে ।১০ সাড়ে চারি আনা উহার ডিক্রীর দেনার টাকার পরিবর্ত্তে মবলগে ৬৬৭ টাকা পণ বাহাতে বিক্রয় করিয়া রীতিমত কওয়ালা লিখিয়া দিয়া রকম মজকুরার দখল দেওয়াইয়াছে অতএব কথিত রকমে মজহরের নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহর উক্ত ।১০ আনা রকমের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজীর হইয়া মায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক ইহা সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৬ সেপ্টেম্বর মোতাবক সন ১২৫০ সাল তাং ১ আশ্বিন।

*Moorshedabad Collectorate*, 16*th September*, 1843.   B. P. SINGER, *Uncd. Depy. Collector, in charge.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ৩ অক্টোবর।]

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা মুরশিদাবাদ এই যে

বনদাগর নিবাসি কল্লি বিবি এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে পরগনে মোহনপুরের সংক্রান্ত কীসমত মৌজে মোইয়া দুই তাহুদ যাহার সদর জমা ৭৬ টাকা উহার স্বামি মৃত মদনমোহন দাস ও ব্রজমোহন দাসের নামে তাহুদ লেখা যায় মজহরা উহার স্বামির অর্দ্ধাংশে উত্তরাধিকারিরূপে দখিলকার আছে অতএব উহার স্বামির নাম পরিবর্ত্তে মজহরার নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহরা কথিত রকমের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজ মধ্যে হাজির হইয়া সায় সাবুদ দরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তারিখ ১৬ সেপ্টেম্বর মোং সন ১২৫০ সাল তাং ১ আশ্বিন।

*Moorshedabad Collectorate*, 16*th September*, 1843. B. P. SINGER, *Uncd. Depy. Collector, in charge.*

---

ইস্তাহারনামা কাছারী ডেপুটী কালেক্টরী জেলা বর্দ্ধমান মোকাম বাকুণ্ডা।

সন ১৮৪১ সালের ১২ আইনের মর্ম্মানুসারে নীচের লিখিত মহালাতের ইঙ্গরেজী সন ১৮৪৩ সালের নাগাইদ আগস্ট বাঙ্গলা সন ১২৫০ সালের নাগাইদ শ্রাবণ মাসের কিস্তীর বাকী মালগুজারি টাকা আদায় কারণ প্রবল প্রতাপান্বিত শ্রীযুত সাহেবান সদর বোর্ডের সন ১৮৪১ সালের ৬ অক্টোবরের সর্ব্ব সাধারণের চিঠির আদেশানুযায়ি সন ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোতাবক সন ১২৫০ সালের ১৩ আশ্বিন তারিখ নীলামের দিন অবধারিত আছে তৎপূর্ব্বে অর্থাৎ উক্ত সেপ্টেম্বর মাসের ২৭ তারিখে সূর্য্যাস্তের পূর্ব্বং কি তাহার পূর্ব্বে বাকীদারানকে টাকা দাখিল করা কর্ত্তব্য ফলতঃ শারদীয় পূজায় আদালত বন্দ থাকায় উক্ত ২৮ তারিখে নীলাম না হইয়া শ্রীলশ্রীযুত কমিস্যানর সাহেবের বর্ত্তমান বর্ষে উক্ত মাসের অষ্টাদশ দিবসীয় ১০৭ নম্বরের চিঠির মর্ম্মানুসারে সন ১৮৪৩ সালের ২৭ অক্টোবর বাঙ্গলা সন ১২৫০ সালের ১১ কার্ত্তিক শুক্রবার দিবসে নীলামের দিন স্থির হইয়াছে ঐ দিবসে দিবা দুই প্রহরের পর জেলা বর্দ্ধমান মোকাম বাকুণ্ডার কালেক্টরি কাছারিতে প্রকাশ্যরূপে নম্বরওয়ারি শ্রেণীমত নীলাম হইবেক সন ১৮৪৩ সালের ২৭ সেপ্টেম্বর বাঙ্গলা সন ১২৫০ সালের ১২ আশ্বিন তারিখে সূর্য্যাস্তের পরহইতে নীলামের নিরূপিত দিবনপর্য্যন্ত কোনক্রমে বাকী টাকা দাখিল হইবেক না ও নীলাম নিবারণ হইবেক না যে কেহ ইস্তাহারি মহালাত খরিদ করিবার বাসনা রাখহ নির্দ্ধারিত দিবসে জেলা বর্দ্ধমান মোকাম বাকুণ্ডার কালেক্টরি কাছারিতে হাজির হইয়া খরিদ করিবা নীলাম হইলে পর মূল্যের টাকার চতুর্থাংশ অর্থাৎ সিক্কি টাকা নগদ কি বাঙ্গাল বেঙ্ক নোট অথবা বেঙ্কের পোষ্টবিল কিম্বা দাঁড়ামত দস্তখতী কোম্পানির প্রোমেসরি নোট বায়নাস্বরূপ তৎক্ষণাৎ দাখিল করিতে হইবেক খরিদারকে নীলামের দিবসঅবধি ত্রিশ দিবসের সূর্য্যাস্তের পূর্ব্বে অবশিষ্ট মূল্যের টাকা দিতে হইবেক ইতি সন ১৮৪৩ সাল তাং ১ সেপ্টেম্বর বাঙ্গলা সন ১২৫০ সাল তাং ১৭ ভাদ্র।

| নম্বর তৌজী | নাম পরগনা ও মহাল | নাম জমীদার ও বন্দোবস্তের গ্রহীতা | সদর জমা কোম্পানি | রকম যাহা বিক্রী হইবেক | বাকী নাগাইদ আগষ্ট সন ১৮৪৩ বাং সন ১২৫০ সাল নাং শ্রাবণ। |
|---|---|---|---|---|---|
| ৫ নং | কুচ্যাকোল | ৺ নিমাই সিংহ দখিলকার বাবু বীরসিংহ দেও | ৮২৮৪৷৴৯ | মুছলম জমীদারি | ৯৬৭৶৬ |
| ৭ নং | জামতড়া | ৺ হরিপ্রসাদ পাঠক দখিলকার কৃষ্ণপ্রসাদ পাঠকদিগর | ৬৩৪১৸৶২ | ঐ | ২০৬৸৵৫ |
| ৯ নং | পং সাহারজোড়া | রাজা শঙ্কর নারায়ণদিগর | ৩১১০৻৫ | ঐ | ৪৯৸৶৬ |
| ১১ নং | বারাসত ৷৷মৌজা | ৺ জয়গোপাল মিশ্রদিগর নাবালগের মাতা শ্রীমত্যা তারামণি দেব্যা | ২৯৮৷৵৪ | ঐ | ১৷৭ |

যে সকল মহালাত বাজেয়াপ্তী হইয়া মুদামি বন্দোবস্ত মঞ্জুর হইয়া তৌজি শামিল হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১৪ নং | বাঙ্গালি চক | কাজী সাএক আলী | ১২৯৲ | মুছলম জমা | ২৮৷৵৯ |
| ১৫ নং | জেমুয়া | জোনাব আলী | ১৩৫৸৴০ | ঐ | ২৮৷৷০ |
| ১৬ নং | মুড়রা | রাধাকান্ত মহাপাত্র ও গদাধর মহাপাত্র | ১৬৭৸৪ | ঐ | ৩১৷০ |
| ১৭ নং | পাত্রহাটী | গঙ্গানারায়ণ গোস্বামিদিগর | ২৩৭৷৶৯ | ঐ | ৪৫৸৴ |
| ২২ নং | রাধাবল্লভপুর | ভবানন্দ ঠাকুরদিগর | ১৫৯৷৷৶৬ | ঐ | ২৯৸৶৪ |
| ২৩ নং | আমরাণী | লক্ষ্মীকান্ত গোস্বামি ও গুরুপ্রসাদ গোস্বামিদিগর | ৫১৮৸৴৯ | ঐ | ৯২৷৷৵৮ |

যে সকল মহালাত সনকরারি মেয়াদী বন্দোবস্ত মঞ্জুর হইয়া তৌজী শামিল হইয়াছে।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৫ নং | যমুনাবান্দআগার্ল | খরিদার গুরুদাস হাজরা | ১৬৬৶৭ | ইজারা হকিয়ত | ৩১৲ |
| ৬ নং | খোর্দ্দামাজুডিহা | রাজা জয়সিংহ | ১৯৩৫৵৬ | ঐ | ২৭২৵৫ |
| ৮ নং | জুনসরা | বীরসিংহ দেও বাবু | বসদী জমা ১৮৪৫৸৵১০ | ঐ | ৩৪৬৲ |
| ১০ নং | রাধারমণপুর | চন্দ্রনারায়ণ চক্রবর্ত্তী | ৩০৭৶৫ | ঐ | ৫৮৲ |

*Bancoorah Depy. Collectorate*, 1*st September*, 1843. W. H. BRODHURST, *Offg. Depy. Collector.*

*Government Gazette*, 3*d October*, 1843.]

হুকুম ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বর্দ্ধমান।

১৮৪১ সালের ১২ আইনের ৩। ৬ ধারার মর্ম্মানুসারে এই কালেক্টরী সংক্রান্ত তৌজীভুক্ত নীচের লিখিত মহালাতের ১২৫০ সালের লাগাইদ ভাদ্র তলবের সরকারী রাজস্বের বাকী আদায় কারণ শ্রীযুত সাহেবান সদর বোর্ডের ১৮৪২ সালের ২২ জানুআরির সরকুলর চিঠীর নিরূপিত দিবস ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং ১২৫০ সালের ১৩ আশ্বিন তারিখে নীলামের দিন নির্দ্ধার্য্য আছে কিন্তু ঐ দিবস ৮ দশহরার পর্ব্বে আদালতের কাছারী বন্দ থাকনের সময়ের মধ্যে হওয়াপ্রযুক্ত আলিশান শ্রীযুত সদর বোর্ডের ১৮৪৩ সালের ৩০ জুনের ৬ নম্বরের সরকুলর চিঠীর আদেশমতে প্রস্তাবিত আইনের ১৩ ধারার মর্ম্মানুসারে উক্ত ২৮ সেপ্টেম্বরে নীলাম মুলতবি রাখিয়া উক্ত বন্দের দিন সকল শেষ হইলে পর দেওয়ানী আদালতের কাছারি খুলিবার দিবস অর্থাৎ ১৮৪৩ সালের ২৭ অক্টোবর মোং ১২৫০ সালের ১১ কার্ত্তিক তারিখে শুক্রবার দিবা দুই প্রহরের সময় জেলা বর্দ্ধমানের কালেক্টরী কাছারীতে প্রকাশ্যরূপে উক্ত মহালাত শ্রেণীমতে নীলামে বিক্রয় হইবেক কিন্তু জানান যাইতেছে যে উক্ত ২৮ সেপ্টেম্বর তারিখের পূর্ব্ব দিবস অর্থাৎ ২৭ সেপ্টেম্বর মোং ১২ আশ্বিন সূর্য্যাস্তকালপর্য্যন্ত বাকী টাকা লওয়া যাইবেক ঐ দিবসের পর বাকী মালগুজারীর টাকা লওয়া যাইবেক না অতএব যে কেহ খরিদ করিবার বাসনা রাখহ উক্ত নির্দ্ধারিত ২৭ অক্টোবর ১১ কার্ত্তিক দিবসে এই কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা আর নীলামের ডাক শেষ হইলে তৎক্ষণাৎ মূল্যের উপর শতকরা ২৫৲ টাকার হিসাবে বায়না দাখিল করিয়া নীলামের দিবসাবধি ত্রিশ দিবসের মধ্যে অবশিষ্ট মূল্যের সমুদয় টাকা সরকারী খাজানায় দাখিল করিতে হইবেক ইতি। ১৮৪৩ সাল তারিখ ১ সেপ্টেম্বর মোং ১২৫০ সাল তাং ১৭ ভাদ্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২ নং | ১৭ নং | চক দুর্গা ওং পং রাণীহাটী ওং | মধুসূদন সেট ওং | ৯৯৩৯৶১১ | ০ | ৯৯৩৯৶১১ | গাঙ্গরিয়া | মুছলম | ১৫০৮৷৮ |
| ৪ নং | ১৯ নং | গিধগী ওং পং আরসা ওং | ৵অন্নপূর্ণা ঠাকুরাণী সেং কাশীনাথ বন্দ্যোপাধ্যায় ওং | ৭৩৫৫॥৶১১০ | ১৫৩৸৶২ | ৭৫০৯॥৶১ | মন্তেশ্বর | ঐ | ১১১।/৩<br>চাকরান ৪৭৸৶১১<br>১১৫৯।২ |
| ৫ নং | ২০ নং | বিষ্ণুপুর ওং পং বাবা ওং | গদাধরপ্রসাদ তেওয়ারী দিং | ৬৩৭৯৯৸৶১১ | ১৪০৸৶১১ | ৬৩৯৪০৸৶১০ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ৯৬৮০।৶৬<br>চাকরান ৪১/২<br>৯৭২২।৶৫ |
| ৬ নং | ২১ নং | মাহাতা ওং পং ঐ | রামকুমারী দেব্যা দিং | ১১৬৯২॥/২ | ০ | ১১৬৯২॥/২ | ভরতপুর জেলা মুরশিদাবাদ | | |
| ৭ নং | ২২ নং | ভেদিয়া ৸০ আনী ওং পং মনোহরসাহী | নবকৃষ্ণ মিত্র ওং | ৮১২৪৸৶৩ | ০ | ৮১২৪৸৶৩ | আউষগ্রাম পং বর্দ্ধমান | ঐ<br>ঐ | ১৩৯৪॥৶৫<br>২০১৯৶৭ |
| ৯ নং | ২৪ নং | কাশীনাথপুর ওং পং ধাঞা ওং | ভুবনমোহন ও মদনমোহন রায় ওং | ২১০৮৭।৶ | ৩৮॥/২ | ২১১২৫৸/২ | কাটঙা | ঐ | ৩০১৬৻৩ |
| ১১ নং | ২৭ নং | সাহাপুর ওং পং জাহাঙ্গীরাবাদ | বেশারতুল্লা চৌধুরী ওং | ৮৫৬৯/১০ | ০ | ৮৫৬৯/১০ | পূর্ব্বস্থলী | ঐ | ১০৯।৪ |

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছল্লম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৩ নং | ২৯ নং | জয়পুর ওং পং ছোটাপুর | গোকুলচন্দ্র মিত্র | ৫৬৮০৸৶৭ | ০ | ৫৬৮০৸৶৭ | গাঙ্গরিয়া | মুছল্লম | ১১১৪৷৷৵৭ |
| ৩০ নং | ৪৬ নং | বড় বহরকুলী ওং পং অম্বিকা | নৃসিংহ রায়দিং | ১৮৯৭৭৷৷/৯ | ০ | ১৮৯৭৭৷৷/৯ | অম্বিকা | ঐ | ২৮৫৭।/৩ |
| ৩৩ নং | ৪৯ নং | শ্রীখণ্ড পং ধাঞা | জমিদার পরাণচন্দ্র বাবু | ৬২৯১।/ | ০ | ৬২৯১।/ | কাটওা | ঐ | ৬৭৩/১ |
| ৪৩ নং | ৬০ নং | কালনা ওং পং বাঘা | ঐ জমিদার পরাণচন্দ্র বাবু ওং | ১১২৫৭৷৷৶/২ | ০ | ১১২৫৭৷৷৶/২ | পোতনা পং বৰ্দ্ধমান | ঐ | ১২৩৯/৪ |
| ৪৪ নং | ৬১ নং | দুরঘট ওং পং ধাঞা | কাৰ্ত্তিকচন্দ্র সিংহ | ১০৭৯৪৸৬ | ০ | ১০৭৯৪৸৬ | মঙ্গলকোট | ঐ | ৬৭৭/১ |
| ৪৫ নং | ৬২ নং | পলসনা ওং পং ঐ | ভবানীচরণ চঙ্গ ওং | ৭৪০০৷৷৶/১১ | ০ | ৭৪০০৷৷৶/১১ | ঐ | ঐ | ৯৩৪।/৩ |
| ৪৭ নং | ৬৫ নং | মাজিদে ওং পং জাহাঙ্গীরাবাদ | হরিপ্রসাদ চক্রবর্ত্তী দিং | ৯৪০১৷৷৵/১১ | ০ | ৯৪০১৷৷৵/১১ | পূৰ্ব্বস্থলী | ঐ | ৫৮৬৶৬ |
| ৫০ নং | ৬৮ নং | খড়মপুর ওং পং শাহাবাদ | সৈদ আবদুল হাকিম ওং | ৬১৮৯৷৷/ | ৭৮৸৶ | ৬২৬৮৷৷০ | মন্তেশ্বর | ঐ | ৭৮৫।১ |
| ৫৪ নং | ৭২ নং | কীং পাটুলী ওং পং পাটুলী | জগচ্চন্দ্র চৌধুরী ওং | ৫৭৮৬৸৩ | ৬৯৶২ | ৫৮৫৫৸৶৫ | পূৰ্ব্বস্থলী | ঐ | ৮৭৭/৩ |
| ৫৭ নং | ৭৫ নং | নিমদহ ওং পং জাহাঙ্গীরাবাদ | বৈদ্যনাথমল্লীক ওং | ৮৮০৭।১১ | ০ | ৮৮০৭।১১ | ঐ | ঐ | ৪৫৩৶ |
| ৬৪ নং | ৮৩ নং | পরাণবাটি ওং পং শাহাবাদ | জয়গোপাল চট্টোপাধ্যায় | ৫৪৫০৷৷৵৩ | ০ | ৫৪৫০৷৷৵৩ | মন্তেশ্বর | ঐ | ৮২৭৷৷/১১ |
| ৮৬ নং | ১০৮ নং | কুবাজপুর ৷৷৵ আনী ওং পং কুবাজপুর | মির করিমদ্দীন | ৭০৪৮৷৷/৫ | ১২৬৷৷৵৭ | ৭১৭৫।০ | পূৰ্ব্বস্থলী | ঐ | ২০৫৫৷৷/৭ |
| ৮৭ নং | ১১০ নং | সাতসৈকা ওং ৵ আনী পং ঐ | চন্দ্রশেখর চৌধুরী | ৭২৯৯৵০ | ০ | ৭২৯৯৵০ | মন্তেশ্বর | ঐ | ১০৫৬৸৩ |
| ১৩৫ নং | ১৩৮ নং | কীং সাতসৈকা ময়ুদুগড়ি ওং পং সাতসৈকা | মহাম্মদ মোজহর খাঁওং | ১১৫২৩৷৷৵৫ | ০ | ১১৫২৩৷৷৵৫ | পূৰ্ব্বস্থলী | ঐ | ৩০৫৭।৵১০ |
| ১৬০ নং | ১৮৫ নং | বেহালাবাজার ওং পং বায়ড়া ওং | জমিদার তারাচাঁদ বাবু | ২৪৩১৬৷৷/৪ | ০ | ২৪৩১৬৷৷/৪ | জাহানাবাদ জেলা হুগলি | ঐ | ১৭৮৪৸৵১১ |

ইহা সেওয়ায় সদর জমা ৫০০০৲ টাকার কম এক শত টাকার অধিক ২৩৬ দুই শত ছত্রিশ মহাল ঐ তারিখে নীলাম হইবেক।

*Burdwan Collectorate, 1st September, 1843.*

J. H. CRAWFORD, *Offg. Collector.*

## বিজ্ঞাপন।

সমাচার দেওয়া যাইতেছে যে সন ১৮৩৭ সালের ১৬ মেই তারিখে ৺ ভাগীরথী নদীর টৌনের দর যেরূপ কম হইয়াছে ঐরূপ সন হালের ১০ জুলাই তারিখেএ প্রদেশের শ্রীলশ্রীযুত অনরেবিল ডিপুটী গবরনর্ সাহেবের হুকুম অনুযায়ি জলঙ্গী ও মাথাভাঙ্গা নদীর টৌনের দর এক চৌত অর্থাৎ এক সিকী দর কম করা গিয়াছে এবং যে দর টৌন লওয়া যাইবেক তাহার টেবিল অর্থাৎ তফসীল নীচে লেখা যাইতেছে আইন্দা এই তফসীল মাফিক সকল নৌকা বাহাদুরি কাষ্ঠ বাঁশের মাড় ওগয়রহ টৌন লওয়া যাইবেক তাহা সকলের জ্ঞাপনার্থে প্রকাশ করা যাইতেছে।

নূতন নিরিখ।

| | |
|---|---|
| দশ দাঁড়ের পিনিস এবং তাহার কম প্রত্যেক | ৩৸০ |
| পিনিস দশ দাঁড়ের অধিক ঐ | ৬৲ |
| বজরা দশ দাঁড়ের এবং তাহার কম ঐ | ২।০ |
| বজরা দশ দাঁড়ের অধিক ঐ | ৪॥০ |
| ভাউলিয়া কোয়াটর এবং নৌকা সওয়ারির এবং পলওয়ার পাসিদী এবং আসবাবের নৌকা ফি দাঁড় | ৶০ |
| খালী নৌকা এবং বোঝাই ইট টাইল এবং মাটির দ্রব্যাদি কিস্ত মোন | /৬ হিসাব |
| চূণ ঘাস জ্বালানি কাষ্ঠ গরাণ কাষ্ঠ এবং খড় ঐ ঐ | ।৶০ ঐ |
| বোঝাই নৌকা কলাই মটর এবং নীলের বিচ দিগর ঐ ঐ | ॥/০ ঐ |
| নৌকায় বোঝাই বাহাদুরি কাষ্ঠ ও বাঁশ | ৸০ ঐ |
| বাহাদুরি শালকাষ্ঠ চকর এবং দোকর মাড়ে বান্দা ফি কাষ্ঠ | ৶০ ঐ |
| গোল কাষ্ঠ অর্থাৎ বাত্তি ফি কাষ্ঠ | /৬ ঐ |
| বাঁশের মাড় ২০০ শত বাঁশের অধিক না হয় ফি মাড় | ৶ ঐ |
| ঐ ঐ ইং ২০০ লাং ৪০০ শত অধিক না হয় ঐ | ।৬ ঐ |
| ঐ ঐ ইং ৪০০ লাং ১০০০ অধিক না হয় ঐ | ১৸৶০ ঐ |
| ঐ ঐ ১০০০ অধিক ফি মাড়ে | ৩৸০ ঐ |

সকল নৌকার মাপের ধারা অতিত্বরায় সকলের জ্ঞাপনার্থ প্রকাশ করা যাইবেক।

*Berhampore, 21st August*, 1843.

W. M. SMYTH, *Capt. Engineers,*
*Supt. Nuddeah Rivers.*

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ৩ অক্টোবর।]

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।




# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

CALCUTTA, TUESDAY, OCTOBER 10, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১০ অক্টোবর।


## DRAFTS OF ACTS.

[*Second Insertion.*]

FORT WILLIAM.

HOME DEPARTMENT.

LEGISLATIVE.

THE 2D SEPTEMBER, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 2d September, 1843.

ACT No. —— OF 1843.

*An Act for the better prevention of the Crime of Dacoity.*

Whereas it has been considered necessary to adopt more stringent measures for the conviction of professional Dacoits, who belong to certain Tribes, systematically employed in carrying on their lawless pursuits in different parts of the country, and for this purpose to extend the Provisions of Acts XXX. of 1836, XVIII. of 1837, and XVIII. of 1839, for the prevention of Thuggee, to persons concerned in the perpetration of Dacoity:

I. It is hereby enacted, that whosoever shall be proved to have belonged either before or after the passing of this Act to any gang of Dacoits, either within or without the Territories of the East India Company, shall be punished with transportation for life, or with imprisonment for any less term with hard labour.

II. And it is hereby enacted, that any person accused of the offence of Dacoity with or without murder, or of having belonged to a gang of Dacoits, or of the offence of unlawfully or knowingly receiving or buying property stolen or plundered by Dacoity, may be committed by any Magistrate within the Territories of the East India Company, and may be tried by any Court which would have been competent to try him if his offence had been

## আইনের মুসাবিদা।

[দ্বিতীয়বার প্রকাশিত।]

ফোর্ট উলিয়ম।

দেশীয় ডিপার্টমেণ্ট।

লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২ সেপ্টেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২ সেপ্টেম্বর তারিখে হুজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

ডাকাইতীর অপরাধ পূর্ব্বাপেক্ষা উত্তমরূপে নিবারণের আইন।

যেহেতুক কোন২ জাতির অন্তর্গত যে ব্যবসায়ি ডাকাইত দেশের নানা ভাগে আপন২ ঐ বেআইনী ব্যবসায় নিয়মমতে করিতেছে তাহারদিগের দোষ প্রমাণ করণের নিমিত্ত পূর্ব্বাপেক্ষা প্রবল উপায় করণের আবশ্যক বোধ হইয়াছে এবং এই নিমিত্ত ঠগী নিবারণার্থ ১৮৩৬ সালের ৩০ আইন এবং ১৮৩৭ সালের ১৮ আইন ও ১৮৩৯ সালের ১৮ আইনের বিধি ডাকাইতী কর্ম্মে লিপ্ত ব্যক্তিরদের বিষয়ে খাটাওনের আবশ্যক বোধ হইয়াছে

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে যে কোন ব্যক্তির বিষয়ে এমত সাবুদ হয় যে এই আইন জারী হওনের পূর্ব্বে বা পরে সেই ব্যক্তি কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে কি তাহার বাহিরে কোন ডাকাইতের দলে ভুক্ত ছিল সেই ব্যক্তির যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণের দণ্ড হইবেক কিম্বা সেই ব্যক্তি তদপেক্ষা কম মিয়াদে কঠিন পরিশ্রমযুক্ত কয়েদ হইবেক ইতি।

২ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে কোন ব্যক্তির নামে যদি এই মত নালিশ হয় যে সেই ব্যক্তি খুন সমেত বা খুনব্যতিরিক্ত ডাকাইতী করিয়াছে অথবা ডাকাইতের দলভুক্ত ছিল কি ডাকাইতের দ্বারা যে সম্পত্তি চুরী অথবা লুঠ হইয়াছিল তাহা বেআইনীমতে জানিয়া শুনিয়া লইল কি ক্রয় করিল তবে সেই ব্যক্তি কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে কোন মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা আদালতে বিচারার্থে সোপর্দ্দ হইতে পারে এবং যে জিলার মধ্যে কোন আদালত বৈঠক করেন্ সেই

committed within the Zillah where that Court sits.

III. And it is hereby enacted, that no Court shall, on trial of the offences specified in this Act, require any Futwa from any Law Officer.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India, after the 2d day of November next.

T. R. Davidson,

*Offg. Secy. to the Govt. of India.*

---

[*Second Insertion.*]

FORT WILLIAM.

HOME DEPARTMENT.

LEGISLATIVE.

The 2d September, 1843.

The following Draft of a proposed Act was read in Council for the first time on the 2nd September, 1843.

Act No. ——— of 1843.

*An Act to amend the Law respecting the period of the Execution of Persons convicted of the crime of Murder.*

Whereas by an Act passed in the ninth year of the reign of his late Majesty King George the Fourth, intituled an Act for improving the Administration of Criminal Justice in the East Indies, it was amongst other things enacted that every person convicted of Murder should be executed according to Law on the day next but one after that on which the sentence should be passed unless the same should happen to be Sunday and in that case on the Monday following, and that sentence should be pronounced immediately after the conviction of every Murderer unless the Court should see reasonable cause for postponing the same, and such sentence should express not only the usual judgment of death but also the time thereby appointed for the execution thereof: and it was by the said Act provided that after such sentence should have been pronounced it should be lawful for the Court or Judge to stay the execution thereof if such Court or Judge should so think fit: and whereas for the ends of Justice, and especially more effectually to preserve from an irrevocable punishment, any persons who may hereafter be convicted upon erroneous or perjured evidence it is expedient to alter and amend the said recited Act in these respects:

I. It is therefore hereby enacted, that from and after the passing of this Act so much of the said Act as is hereinbefore recited shall cease to have effect within the Territories subject to the Government of the East India Company.

II. And it is hereby further enacted, that from and after the passing of this Act, sentence of death

জিলার মধ্যে ঐ অপরাধ হইলে সেই আদালত যেরূপে তাহার বিচার করিতে ক্ষমতাপন্ন আছেন্ সেইরূপে কোন আদালত তাহার বিচার করিতে পারেন্ ইতি।

৩ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইনের নিরূপিত অপরাধের বিচার করণের সময়ে কোন আদালত কোন মৌলবীর স্থানে ফতওয়া চাহিবেন না ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্ত প্রকাশ হয়।

হুকুম হইল যে আগামি ২ নবেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনর্ব্বার বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।

ভারতবর্ষের গবর্ণমেণ্টের একটিং সেক্রেটারী।

John C. Marshman, *Bengalee Translator.*

---

[দ্বিতীয়বার প্রকাশিত।]

ফোর্ট উলিয়ম।

দেশীয় ডিপার্টমেণ্ট।

লেজিসলেটিব।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল ২ সেপ্টেম্বর।

প্রস্তাবিত আইনের নীচের লিখিত মুসাবিদা ইঙ্গরেজী ১৮৪৩ সালের ২ সেপ্টেম্বর তারিখে হজুর কৌন্সেলে প্রথমবার পাঠ করা গেল।

ইঙ্গরেজী ১৮৪৩ সাল —— আক্ট।

যে ব্যক্তিরদের খুনের অপরাধ প্রমাণ হয় তাহারদের প্রাণদণ্ড করণের সময় নিরূপণ বিষয়ক আইন সংশোধনের আইন।

যেহেতুক " ভারতবর্ষে ফৌজদারী বিষয় পূর্ব্বাপেক্ষা উত্তমরূপে নির্ব্বাহ করণের আইন" এই নামে মৃত চতুর্থ জর্জ বাদশাহের অধিকারের নবম বৎসরের জারী করা আইনের মধ্যে যেমন অন্যান্য বিষয়ের হুকুম হইল তেমন এমত হুকুমও হইল যে যে প্রত্যেক ব্যক্তির খুনের অপরাধ প্রমাণ হয় সেই ব্যক্তির দণ্ডের হুকুম হওনের পরপর দিবসে আইনানুসারে প্রাণদণ্ড হইবেক কিন্তু যদি সেই দিবস রবিবার পড়ে তবে তৎপরের সোমবারেতে তাহার প্রাণদণ্ড হইবেক এবং যদি আদালত প্রাণদণ্ডের হুকুমের বিলম্ব করণের কোন উপযুক্ত কারণ না দেখেন্ তবে প্রত্যেক খুনী ব্যক্তির দোষ প্রমাণ হইলেই তৎক্ষণাৎ তাহার প্রাণদণ্ডের হুকুম দেওয়া যাইবেক এবং ঐ দণ্ডাজ্ঞার মধ্যে কেবল রীতিমত প্রাণদণ্ডের হুকুম থাকিবেক এমত নহে কিন্তু যে সময়েতে তাহা জারী হইবেক তাহারও হুকুম থাকিবেক। এবং ঐ আইনের মধ্যে আরো হুকুম ছিল যে ঐরূপ প্রাণদণ্ডের হুকুম হইলে পর ঐ আদালত অথবা জজ সাহেব উচিত বোধ করিলে তাহা জারী করা স্থগিত করিতে পারেন্। এবং যেহেতুক যাথার্থ্য প্রতিপালনের নিমিত্ত এবং বিশেষতঃ ইহার পরে যে কোন ব্যক্তিরদের অসঙ্গত অথবা মিথ্যাশপথঘটিত সাক্ষ্যপ্রযুক্ত অপরাধ প্রমাণ হয় তাহারদের অপরিবর্ত্তনীয় দণ্ড না হইবার নিমিত্ত এই২ বিষয়ে উক্ত আইন মতান্তর ও সংশোধন করা আবশ্যক বোধ হইয়াছে

১ ধারা। অতএব ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনঅবধি এবং তৎপরে উক্ত আইনের যে২ অংশ উপরে কথিত হইল তাহা কোম্পানি বাহাদুরের শাসিত দেশের মধ্যে রহিত হয় ইতি।

২ ধারা। আরো ইহাতে হুকুম হইল যে এই আইন জারী হওনঅবধি এবং তৎপরে কোম্পানি বাহাদুরের

may be pronounced after convictions for Murder by any Judge of any of Her Majesty's Courts of Justice within the Territories subject to the Government of the East India Company in the same manner, and the Judge shall have the same power in all respects as after convictions for other capital offences.

---

Ordered, that the Draft now read be published for general information.

Ordered, that the said Draft be re-considered at the first Meeting of the Legislative Council of India, after the 2nd day of November next.

T. R. Davidson,
*Offg. Secy. to the Govt. of India.*

## NOTIFICATION.

### APPOINTMENT BY THE SUDDER DEWANNY ADAWLUT.

The 22d September, 1843.

Baboo Kalipersad Dutt to be Moonsiff of Manbazar, Zillah Manbhoom.

J. Hawkins, *Register.*

## CIVIL APPOINTMENTS.

No. 1469.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### LEAVES OF ABSENCE.

*The 18th September,* 1843.

Mr. P. Taylor, Collector of Balasore, for two months, from the 10th December next, under Sections XI. and XII. of the Amended Absentee Rules.

*The 25th September,* 1843.

Mr. F. A. E. Dalrymple, for one month, under Medical Certificate, in extension of the leave granted to him on the 26th June last.

Mr. A. Smelt, Judge of Patna, for one month from the 1st November next, on private affairs.

Mr. R. H. Russell, Assistant to the Magistrate and the Collector of Moorshedabad, for one month, on private affairs, in addition to the leave granted to him on the 24th July last.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 1517.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 25th September,* 1843.

Mr. W. Vansittart to be a Member of the Municipal and Ferry Committees at Monghyr.

[*Government Gazette,* 10th *October,* 1843.]

শাসিত দেশের মধ্যে শ্রীশ্রীমতী মহারাণীর কোন সুপ্রিম কোর্টের কোন জজ সাহেব অন্যান্য উৎকটাপরাধ প্রমাণ হওনের পর যেরূপে দণ্ডাজ্ঞা করেন সেইরূপে খুনের অপরাধ প্রমাণ হওনের পর প্রাণদণ্ডের হুকুম করিতে পারেন্ এবং অন্যান্য উৎকটাপরাধ প্রমাণ হওনের পর ঐ জজ সাহেবের যেরূপ ক্ষমতা আছে খুনের অপরাধ প্রমাণ হওনের পর সর্ব্বতোভাবে তাঁহার সেইরূপ ক্ষমতা থাকিবেক ইতি।

---

হুকুম হইল যে এক্ষণে পাঠকরা মুসাবিদা সর্ব্ব সাধারণ লোককে জানাইবার নিমিত্তে প্রকাশ হয়

হুকুম হইল যে আগামি ২ নবেম্বর তারিখের পর ভারতবর্ষের ব্যবস্থাপক কৌন্সেলের প্রথম যে বৈঠক হয় তাহাতে এই মুসাবিদা পুনরায় বিবেচনা করা যায়।

টি আর ডেবিডসন।
ভারতবর্ষের গবর্ণমেন্টের একটিং সেক্রেটারী।
John C. Marshman, *Bengalee Translator.*

## বিজ্ঞাপন।

### সদর দেওয়ানী আদালতের নিয়োগ।

১৮৪৩ সাল ২২ সেপ্টেম্বর।

শ্রীযুত বাবু কালীপ্রসাদ দত্ত জিলা মানভূমের মানবাজারে মুনসেফ হইবেন।

জে হকিন্স। রেজিষ্টর।

## রাজকর্ম্মে নিয়োগ।

১৪৬৯ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত আনরবিল ডেপুটী গবরনর্ সাহেবের হুকুম।

### ছুটী

১৮৪৩ সাল ১৮ সেপ্টেম্বর।

বালেশ্বরের কালেক্টর শ্রীযুত পি টেলর সাহেব ছুটী প্রাপণার্থ শুধরা বিধানের ১১। ১২ ধারানুসারে আগামি ডিসেম্বর মাসের ১০ তারিখঅবধি দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ২৫ সেপ্টেম্বর।

শ্রীযুত এফ এ ই ডালরিম্পল সাহেব গত জুন মাসের ২৬ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত চিকিৎসকের সর্টিফিকটক্রমে এক মাসের ছুটী পাইয়াছেন।

পাটনার জজ শ্রীযুত এ স্মেল্ট সাহেব স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি নবেম্বর মাসের ১ তারিখঅবধি এক মাসের ছুটী পাইয়াছেন।

মুরশিদাবাদের মাজিষ্ট্রেট ও কালেক্টর সাহেবের আসিষ্টান্ট শ্রীযুত আর এচ রসেল সাহেব গত জুলাই মাসের ২৪ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত স্বীয় কর্ম্মোপলক্ষে এক মাসের ছুটী পাইয়াছেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেন্টের সেক্রেটারী।

---

১৫১৭ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত ডেপুটী গবরনর্ সাহেবের হুকুম।

### নিয়োগ।

১৮৪৩ সাল ২৫ সেপ্টেম্বর।

শ্রীযুত ডবলিউ বানসিটার্ট সাহেব মুঙ্গেরে নগর পরিষ্কার রাখণার্থ এবং গুদারার নৌকার দ্বারা প্রাপ্ত ফাজিল টাকা ব্যয় করণের কমিটির মেম্বর হইবেন।

Mr. W. Tayler, Mr. A. Forbes, Mr. R. P. Harrison, and Mr. J. Pagan, to be Members of the Local Committee of Public Instruction at Midnapore.

Baboo Opunder Chunder Bhuttacharj to be Principal Sudder Ameen of Rungpore, vice Syed Sudderool Hussein deceased.

Lallah Shunkerloll, 1st Grade Moonsiff of Burrisaul, to be Sudder Ameen of Dinagepore, and be stationed at Malda, vice Baboo Opunder Chunder Bhuttacharj promoted. Baboo Isserchunder Mookerjee will continue to act as Sudder Ameen until relieved.

### LEAVES OF ABSENCE.

*The 25th September*, 1843.

Syed Kumber Ullee, 3d Principal Sudder Ameen of Chittagong, during the Dusserah vacation.

Moulvie Salumut-oollah, Deputy Collector under Regulation. IX. of 1833, in Tipperah, for two months, on private affairs, from 1st October next.

Mr. J. Knott, Deputy Collector under Regulation IX. of 1833, in Backergunge, during the Dusserah vacation. This cancels the leave of absence granted to Mr. R. R. Sturt on the 4th instant.

*The 2d October*, 1843.

Mr. W. J. H. Money, Collector of Moorshedabad, for fifteen days, in extension of the leave accorded to him on the 13th ultimo.

Captain H. Marsh, Assistant Superintendent for the Suppression of Thuggee, for three months, from 1st October to 31st December 1843, for the purpose of visiting Sylhet previous to applying for Furlough to Europe. Captain Marsh will make over charge of his Office to the Magistrate of Purneah.

Baboo Shibchunder Mookerjee, Officiating Sudder Ameen of Moorshedabad, during the Dusserah vacation.

Syed Izzutt Ullee, Principal Sudder Ameen, and Sheikh Mahomed Soem, Acting Sudder Ameen of Beerbhoom, during the Dusserah vacation.

Moulvie Niamut Ullee Khan, 1st Principal Sudder, and Moulvie Selamut Ullee, Sudder Ameen of Tirhoot, during the Dusserah vacation.

### NOTIFICATIONS.

Messrs. Brand Saple and Randolph Marriott, appointed by the Honourable the Court of Directors Members of the Civil Service, on the Bengal Establishment, reported their arrival at the Presidency; the former on the 26th, and the latter on the 27th ultimo.

Mr. R. Hampton received charge of the Magistracy of Jessore from Mr. E. H. Lushington on the 22d ultimo.

The remaining portion of four days of the leave of absence granted by the Commissioner of Cuttack to Mr. C. P. Caspersz, Uncovenanted Deputy Collector in Midnapore, on the 31st July last, has been cancelled from the 1st August following, the date on which he returned to his duties.

F. J. Halliday,
*Secy. to the Govt. of Bengal.*

শ্রীযুত ডবলিউ টেলর্ সাহেব ও শ্রীযুত এ ফর্বস সাহেব ও শ্রীযুত আর্ পি হারিসন সাহেব ও শ্রীযুত জে পেগন সাহেব মেদিনীপুরে বিদ্যাধ্যাপনের লোকেল কমিটির মেম্বর হইবেন।

শ্রীযুত সায়দ সদরুল হুসেনের মৃত্যু হওয়াতে শ্রীযুত বাবু উপেন্দ্রচন্দ্র ভট্টাচার্য্য রঙ্গপুরের্ প্রধান সদর আমীন হইবেন।

শ্রীযুত বাবু উপেন্দ্রচন্দ্র ভট্টাচার্য্য উচ্চ পদে নিযুক্ত হওয়াতে বরিশালের প্রথম শ্রেণীর মুনসেফ শ্রীযুত লালা শঙ্করল্যাল দিনাজপুরের সদর আমীন হইবেন এবং মালদহে নিযুক্ত থাকিবেন। তাঁহার ঐ কর্ম্ম না গ্রহণপর্য্যন্ত শ্রীযুত বাবু ঈশ্বরচন্দ্র মুখোপাধ্যায় সদর আমীনী কর্ম্ম নির্ব্বাহ করিতে থাকিবেন।

ছুটী।

১৮৪৩ সাল ২৫ সেপ্টেম্বর।

চাটিগাঁর তৃতীয় শ্রেণীর প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ কুম্বর আলী দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে ত্রিপুরার ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী সেলামৎউল্লা স্বীয় কর্ম্মোপলক্ষে আগামি অক্টোবর মাসের ১ তারিখঅবধি দুই মাসের ছুটী পাইয়াছেন।

১৮৩৩ সালের ৯ আইনানুসারে বাকরগঞ্জের ডেপুটী কালেক্টর শ্রীযুত জে নট সাহেব দশহরার বন্দে ছুটী পাইয়াছেন ইহাতে বর্ত্তমান মাসের ৪ তারিখে শ্রীযুত আর আর ষ্টর্ট সাহেবকে যে ছুটী দেওয়া যায় তাহা রহিত হইল।

১৮৪৩ সাল ২ অক্টোবর।

মুরশিদাবাদের কালেক্টর শ্রীযুত ডবলিউ জে এচ মনি সাহেব গত মাসের ১৩ তারিখে যে ছুটী পান্ তদতিরিক্ত পনের দিনের ছুটী পাইয়াছেন।

ঠগী নিবারণার্থ আসিষ্টান্ট সুপরিন্টেণ্ডেন্ট শ্রীযুত কাপ্তান এচ মার্শ সাহেব ইউরোপে গমনের ছুটী প্রাপণের দরখাস্ত করণের পূর্ব্বে ছিলটে গমনার্থ ১৮৪৩ সালের অক্টোবর মাসের ১ তারিখঅবধি ৩১ ডিসেম্বর তারিখ পর্য্যন্ত তিন মাসের ছুটী পাইয়াছেন। শ্রীযুত কাপ্তান মার্শ সাহেব আপনার কর্ম্মের ভার পূরণিয়ার মাজিষ্ট্রেট সাহেবের প্রতি অর্পণ করিবেন।

মুরশিদাবাদের একটিং সদর আমীন শ্রীযুত বাবু শিবচন্দ্র মুখুয্যা দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

বীরভূমের প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ ইজ্জৎ আলী এবং একটিং সদর আমীন শ্রীযুত সেখ মহম্মদ সোয়েম দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

ত্রিহুতের প্রথম শ্রেণীর প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী নিয়ামৎ আলী খাঁ এবং সদর আমীন শ্রীযুত মৌলবী সেলামৎ আলী দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

শ্রীযুত ব্রাণ্ড সেপল সাহেব এবং শ্রীযুত রাণ্ডল্ফ মারিয়ট সাহেব শ্রীযুত আনরেবিল কোর্ট অফ ডৈরেক্টর্স সাহেবেরদের দ্বারা বাঙ্গলা দেশের সিবিলসম্পর্কীয় সিরিশ্তায় নিযুক্ত হইয়া রাজধানীতে আপনারদের পঁহুছনের রিপোর্ট করিয়াছেন অর্থাৎ প্রথমোক্ত সাহেব গত মাসের ২৬ তারিখে এবং শেষোক্ত সাহেব ২৭ তারিখে পঁহুছেন।

শ্রীযুত আর হাম্পটন সাহেব গত মাসের ২২ তারিখে শ্রীযুত ই এচ লশিংটন সাহেবের স্থানে যশোহরের মাজিষ্ট্রেটী কর্ম্ম গ্রহণ করেন্।

মেদিনীপুরের অচিহ্নিত ডেপুটী কালেক্টর শ্রীযুত সি পি কাস্পার্স সাহেব গত জুলাই মাসের ৩১ তারিখে যে ছুটী কটকের কমিস্যনর সাহেবের স্থানে পান্ তাহার অবশিষ্ট চারি দিবস ১ আগষ্ট তারিখঅবধি রহিত হয় যেহেতুক ঐ তারিখে আপন কর্ম্ম পুনর্গ্রহণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩। ১০ অক্টোবর।]

[*Government Gazette*, 10*th October*, 1843.]

## GOVERNMENT ADVERTISEMENTS. গবর্ণমেণ্টের ইশ্‌তিহার।

হুকুম ইস্তাহারনামা কাছারী কালেক্‌টরী জেলা বর্দ্ধমান।

১৮৪১ সালের ১২ আইনের ৩। ৬ ধারার মর্ম্মানুসারে এই কালেক্‌টরী সংক্রান্ত তৌজীভুক্ত নীচের লিখিত মহালাতের ১২৫০ সালের লাগাইদ ভাদ্র তলবের সরকারী রাজস্বের বাকী আদায় কারণ শ্রীযুত সাহেবান সদর বোর্ডের ১৮৪২ সালের ২২ জানুআরির সরকুলর চিঠীর নিরূপিত দিবস ১৮৪৩ সালের ২৮ সেপ্টেম্বর মোং ১২৫০ সালের ১৩ আশ্বিন তারিখে নীলামের দিন নির্দ্ধার্য্য আছে কিন্তু ঐ দিবস ৺ দশহরার পর্ব্বে আদালতের কাছারী বন্দ থাকনের সময়ের মধ্যে হওয়াপ্রযুক্ত আলিশান শ্রীযুত সদর বোর্ডের ১৮৪৩ সালের ৩০ জুনের ৬ নম্বরের সরকুলর চিঠীর আদেশমতে প্রস্তাবিত আইনের ১৩ ধারার মর্ম্মানুসারে উক্ত ২৮ সেপ্টেম্বরে নীলাম মুলতবি রাখিয়া উক্ত বন্দের দিন সকল শেষ হইলে পর দেওয়ানী আদালতের কাছারি খুলিবার দিবস অর্থাৎ ১৮৪৩ সালের ২৭ অক্‌টোবর মোং ১২৫০ সালের ১১ কার্ত্তিক তারিখে শুক্রবার দিবা দুই প্রহরের সময় জেলা বর্দ্ধমানের কালেক্‌টরী কাছারীতে প্রকাশ্যরূপে উক্ত মহালাত শ্রেণীমতে নীলামে বিক্রয় হইবেক কিন্তু জানান যাইতেছে যে উক্ত ২৮ সেপ্টেম্বর তারিখের পূর্ব্ব দিবস অর্থাৎ ২৭ সেপ্টেম্বর মোং ১২ আশ্বিন সূর্য্যাস্তকালপর্য্যন্ত বাকী টাকা লওয়া যাইবেক ঐ দিবসের পর বাকী মালগুজারীর টাকা লওয়া যাইবেক না অতএব যে কেহ খরিদ করিবার বাসনা রাখহ উক্ত নির্দ্ধারিত ২৭ অক্‌টোবর ১১ কার্ত্তিক দিবসে এই কাছারীতে হাজির হইয়া খরিদ করিবা আর নীলামের ডাক শেষ হইলে তৎক্ষণাৎ মূল্যের উপর শতকরা ২৫৲ টাকার হিসাবে বায়না দাখিল করিয়া নীলামের দিবসাবধি ত্রিশ দিবসের মধ্যে অবশিষ্ট মূল্যের সমুদয় টাকা সরকারী খাজানায় দাখিল করিতে হইবেক ইতি। ১৮৪৩ সাল তারিখ ১ সেপ্টেম্বর মোং ১২৫০ সাল তাং ১৭ ভাদ্র।

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২ নং | ১৭ নং | চকদুর্গা ওং পং রাণীহাটী ওং | মধুসূদন সেট ওং | ৯৯৩৯৵১১ | ০ | ৯৯৩৯৵১১ | গাঙ্গরিয়া | মুছলম | ১৫০৮।৮ |
| ৪ নং | ১৯ নং | গিধগ্রা ওং পং আরসা ওং | ৺অন্নপূর্ণা ঠাকুরাণী সেং কাশীনাথ বন্দ্যোপাধ্যায় ওং | ৭৩৫৫॥৴১১ | ১৫৩৮৵২ | ৭৫০৯॥৶১ | মন্তেশ্বর | ঐ | ১১১।/৩<br>চাকরান ৪৭৮৵১১<br>১১৫৯।২ |
| ৫ নং | ২০ নং | বিষ্ণুপুর ওং পং বাঘা ওং | গদাধরপ্রসাদ তেওয়ারী দিং | ৬৩৭৯৯৮৶১১ | ১৪০৸৵১১ | ৬৩৯৪০৸৵১০ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ৯৬৮০।৶৬<br>চাকরান ৪২/২<br>৯৭২২।৶৫ |
| ৬ নং | ২১ নং | মাহাতা ওং পং ঐ | রামকুমারী দেব্যা দিং | ১১৬৯২॥/২ | ০ | ১১৬৯২॥/২ | জরতপুর জেলা মুরশিদাবাদ | ঐ | ১৩৯৪॥৶৫ |
| ৭ নং | ২২ নং | তেদিয়া ৸০ আনী ওং পং মনোহরসাহী | নরকৃষ্ণ মিত্র ওং | ৮১২৪৸৵৩ | ০ | ৮১২৪৸৵৩ | আউসগ্রাম পং বর্দ্ধমান | ঐ | ২০১৯৵৭ |
| ৯ নং | ২৪ নং | কাশীনাথপুর ওং পং ধাঙ্গা ওং | ভুবনমোহন ও মদনমোহন রায় ওং | ২১০৮৭।৶ | ৩৮॥/২ | ২১১২৫৸৶২ | কাটওা | ঐ | ৩০১৬৲৩ |
| ১১ নং | ২৭ নং | সাহাপুর ওং পং জাহাঙ্গীরাবাদ | বেশারতুল্লা চৌধুরী ওং | ৮৫৬৯/১০ | ০ | ৮৫৬৯/১০ | পূর্ব্বস্থলী | ঐ | ১০৯।৪ |

| নম্বর লাট | নম্বর রেজিষ্টরী | নাম মহাল ও পরগনা | মালিকের নাম যাহা সেরেস্তায় লেখা যায় | মুছলম মহালের সদর জমা | চাকরান বাজেয়াপ্তি | একুন জমা | নাম থানা ও জেলা | যাহা বিক্রয় হইবেক তাহার রকম | বাকী সরকার সন ১২৫০ সালের লাং ভাদ্র |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৩ নং | ২৯ নং | জয়পুর ওং পং ছোটীপুর | গোকুলচন্দ্র মিত্র | ৫৬৮০৸৶৭ | ০ | ৫৬৮০৸৶৭ | গাঙ্গরিয়া | মুছলম | ১১১৪৷৶৭ |
| ৩০ নং | ৪৬ নং | বড় বহরকুলী ওং পং অম্বিকা | নৃসিংহ রায়দিং | ১৮৯৭৭৷/৯ | ০ | ১৮৯৭৭৷/৯ | অম্বিকা | ঐ | ২৮৫৭৷/৩ |
| ৩৩ নং | ৪৯ নং | শ্রীখণ্ড পং ধাঞা | জমিদার পরাণচন্দ্র বাবু | ৬২৯১৷/ | ০ | ৬২৯১৷/ | কাটঙা | ঐ | ৬৭৩/১ |
| ৪৩ নং | ৬০ নং | কালনা ওং পং বাঘা | ঐ জমিদার পরাণচন্দ্র বাবু ওং | ১১২৫৭৷৶২ | ০ | ১১২৫৭৷৶২ | পোতনা পং বর্দ্ধমান | ঐ | ১২৩৯/৪ |
| ৪৪ নং | ৬১ নং | দুরঘট ওং পং ধাঞা | কার্ত্তিকচন্দ্র সিংহ | ১০৭৯৪৸৬ | ০ | ১০৭৯৪৸৬ | মঙ্গলকোট | ঐ | ৬৭৭/১ |
| ৪৫ নং | ৬২ নং | পলমনা ওং পং ঐ | ভবানীচরণ চঙ্গ ওং | ৭৪০০৷৶১১ | ০ | ৭৪০০৷৶১১ | ঐ | ঐ | ৯৩৪৷/৩ |
| ৪৭ নং | ৬৫ নং | মাজিদে ওং পং জাহাঙ্গীরাবাদ | হরিপ্রসাদ চক্রবর্ত্তী দিং | ৯৪০১৷৶১১ | ০ | ৯৪০১৷৶১১ | পূর্ব্বস্থলী | ঐ | ৫৮৬৶৬ |
| ৫০ নং | ৬৮ নং | খড়মপুর ওং পং শাহাবাদ | সৈদ আবদুল হাকিম ওং | ৬১৮৯৷/ | ৭৮৸৶ | ৬২৬৮৷০ | মন্তেশ্বর | ঐ | ৭৮৫৷৩ |
| ৫৪ নং | ৭২ নং | কীং পাটুলী ওং পং পাটুলী | জগচ্চন্দ্র চৌধুরী ওং | ৫৭৮৬৸৩ | ৬৯৶২ | ৫৮৫৫৸৶৫ | পূর্ব্বস্থলী | ঐ | ৮৭৭/৩ |
| ৫৭ নং | ৭৫ নং | নিমদহ ওং পং জাহাঙ্গীরাবাদ | বৈদ্যনাথমল্লীক ওং | ৮৮০৭৷১১ | ০ | ৮৮০৭৷১১ | ঐ | ঐ | ৪৫৩৶ |
| ৬৪ নং | ৮৩ নং | পরাণবাটি ওং পং শাহাবাদ | জয়গোপাল চট্টোপাধ্যায় | ৫৪৫০৷৶৩ | ০ | ৫৪৫০৷৶৩ | মন্তেশ্বর | ঐ | ৮২৭৷/১১ |
| ৮৬ নং | ১০৮ নং | কুবাজপুর ৷৶ আনী ওং পং কুবাজপুর | মির করিমদ্দীন | ৭০৪৮৷/৫ | ১২৬৷৶৭ | ৭১৭৫৷০ | পূর্ব্বস্থলী | ঐ | ২০৫৫৷/৭ |
| ৮৭ নং | ১১০ নং | সাতসৈকা ওং ৶ আনী পং ঐ | চন্দ্রশেখর চৌধুরী | ৭২৯৯৶০ | ০ | ৭২৯৯৶০ | মন্তেশ্বর | ঐ | ১০৫৬৸৩ |
| ১৩৫ নং | ১৩৮ নং | কীং সাতসৈকা সমুদ্রগড়ি ওং পং সাতসৈকা | মহাম্মদ মোজহর খাঁওং | ১১৫২৩৷৶৫ | ০ | ১১৫২৩৷৶৫ | পূর্ব্বস্থলী | ঐ | ৩০৫৭৷৶১০ |
| ১৬০ নং | ১৮৫ নং | বেহালাবাজার ওং পং বায়ড়া ওং | জমিদার তারাচাঁদ বাবু | ২৪৩১৬৷/৪ | ০ | ২৪৩১৬৷/৪ | জাহানাবাদ জেলা হুগলি | ঐ | ১৭৮৪৸৶১১ |

ইহা সেওয়ায় সদর জমা ৫০০০৲ টাকার কম এক শত টাকার অধিক ২৩৬ দুই শত ছত্রিশ মহাল ঐ তারিখে নীলাম হইবেক ।

*Burdwan Collectorate, 1st September, 1843.*

J. H. CRAWFORD, *Offg. Collector.*

ইস্তাহারনামা কাছারী কালেক্টরী জেলা বর্দ্ধমান এই যে অষ্টাদশ বিভাগের প্রবলপ্রতাপান্বিত শ্রীযুত রেবিনিউর কমিস্যনর সাহেবের চলিত সনের ২৪ আগস্টের রুবকারির আদেশানুসারে মৃত ঘনশ্যাম চৌধুরীর নামীয় মৃত কৃষ্ণমোহন চৌধুরীর ত্যাজ্য জায়দাদ নীচের লিখিত এই কালেক্টরী সংক্রান্ত তালুক কোর্ট অফ ওয়ার্ডসের অধীনে আসিবাতে উক্ত তালুক ইজারা বিলি করা আবশ্যক হইয়া এই ইস্তাহারনামা এক মাস মেয়াদে জারী করা যাইতেছে যে যদি কেহ উক্ত মহাল ইজারা লওনের বাসনা রাখহ তবে মেয়াদ মধ্যে এই কাছারীতে হাজির হইয়া রীতিমত দরখাস্ত করিলে দস্তুর মাফিক ইজারা বন্দোবস্ত আমলে আসিবেক ইতি সন ১৮৪৩। ২১ সেপ্টেম্বর মোং সন ১২৫০ তাং আশ্বিন।

তফশীল।

| নাম মহাল ও পরগনা | নাম মালিক | তাইন সদর জমা |
|---|---|---|
| কাশিপুর মোজফরা পং ছুটীপুর | ঘনশ্যাম চৌধুরী | ২১৫৯৮৶৬ |

*Bancoorah Depy. Collectorate, 21st September*, 1843. W. H. Brodhurst, *Offg. Depy. Collector.*

---

ইস্তাহারনামা কাছারি কালেক্টরি জেলা মুরশিদাবাদ এই যে

আজিমগঞ্জনিবাসি শ্রীসটোবিবি আপন মোখ্তার রামসুন্দর ঘোষের দ্বারা এক কেতা দরখাস্ত এই প্রার্থনায় যে কিসমত তিড়গ্রাম মায় মৌজে করমজা তাহার সদর জমা কোম্পানি ১০৫৩৲৮ উহার স্বামী গোলাবচাঁদ সাঁওসুখা নামে সেরেস্তায় তালুক লেখা যায় সে ব্যক্তি ফৌত হওয়া বিধায় মজহরা দখিলকার আছে অতএব উহার মৃত স্বামী উক্ত সাঁওসুখার নাম পরিবর্ত্তে কথিত মহালে মজহরার নাম জারী করা যায় মতে ইস্তাহার দেওয়া যাইতেছে যে সেওয়ায় মজহরা উক্ত মহালের অন্য যে কেহ দাবিদার থাকহ ১৫ রোজমধ্যে হাজির হইয়া মায় সাবুদ সরখাস্ত করহ নচেৎ মেয়াদ গতে উচিত হুকুম হইবেক এ বিষয় সর্ব্ব সাধারণের জ্ঞাত কারণ ইস্তাহার দেওয়া গেল ইতি সন ১৮৪৩ সাল তাং ২৫ সেপ্টেম্বর মোতাবক সন ১২৫০ সাল তাং ১০ আশ্বিন।

*Moorshedabad Collectorate, 25th September*, 1843. B. P. Singer, *Uncd. Depy. Collector, in charge.*

## SHERIFF'S SALES.

## সরিফের নীলাম।

ইহার দ্বারা সম্বাদ দেওয়া যাইতেছে যে সম্ভুচন্দ্র সেনের নামে ফাইরাই ফেসিয়াস নামক যে এক পরওয়ানা কলিকাতার সরিফ সাহেবের হাতে আছে তাহার ক্ষমতাতে তিনি অক্টোবর মাসের ১৯ তারিখ বৃহস্পতিবার বেলা ঠিক দুই প্রহরের সময়ে সুপ্রিম কোর্ট ঘরের নীচের বারাণ্ডায় সরিফ সাহেবের দপ্তরখানায় প্রবেশ দ্বারের নিকটে নীচের লিখিত বিষয় নীলাম করিবেন।

বিশেষতঃ উক্ত সম্ভুচন্দ্র সেনের নানা প্রকার কাপড় ও জগন্নাথমজলিন ও কেম্বিক ও মলমলপ্রভৃতি।

সরিফ সাহেবের দপ্তরখানায় অন্বেষণ করিলে এই নীলামের নিয়ম জানা যাইতে পারিবেক।

## INSOLVENT COURT.

## যোত্রহীনেরদের আদালত।

### IN THE COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA.

NOTICE is hereby given, that by an order of the said Court, the matters of the Petition of HENRY STEVENS, sued by the name of H. Stevens, late of Dhurrumtollah Street, in the Town of Calcutta, an assistant in the Presidency Pay Office, and lately a prisoner for debt in the Common Gaol of Calcutta, seeking the benefit of the Act of the ninth year of the Reign of his late Majesty, King George the Fourth, entitled, an Act to provide for the Relief of Insolvent Debtors in the East Indies, are appointed to be heard in the said Court on Saturday, the fourth day of November next.

The Names of the Creditors of the said HENRY STEVENS, appear in a Schedule filed with his said petition in the office of the Chief Clerk of the said Court to which any Creditor may refer.

Nathl. Hudson,

*Insolvent's Attorney.*

Calcutta, 2nd October, 1843.

[*Government Gazette, 10th October*, 1843.]

### শহর কলিকাতার অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থ আদালত।

সকলকে এতদ্দ্বারা খবর দেওয়া যাইতেছে যে শহর কলিকাতার অন্তঃপাতি ধর্ম্মতলা নিবাসি

হেনরী ষ্টীবেন্স এইচ ষ্টীবেন্স

নামে নালিশ হয় প্রসীডেন্সী পে আফিসের এসিষ্টান্ট অর্থাৎ সহকারী এইক্ষণে তিনি শহর কলিকাতার প্রধান কারাগারে বদ্ধ আছেন তাঁহার দরখাস্তের তাৎপর্য্য এই যে গত রাজার অধিকারের নবম বৎসরের নিয়ম যাহা ভারতবর্ষের সকল অক্ষম ঋণিরদিগের পরিত্রাণার্থে হইয়াছে ঐ দরখাস্ত শ্রবণের নিমিত্তে উপরের উক্ত আদালতের আজ্ঞানুসারে আগামি ৪ নবেম্বর শনিবার অবধারিত হইয়াছে।

ঐ হেনরি ষ্টীবেন্সের মহাজনেরদিগের নাম এক ফর্দ্দে নির্দ্দিষ্ট হইয়া ঐ আদালতের প্রধান ক্লার্কের দপ্তরখানায় দাখিল হইয়াছে তাহা যাঁহার দেখিবার আবশ্যক হইবেক ঐ দপ্তরখানায় অন্বেষণ করিলেই দেখিতে পারিবেন।

নাথানিএল হডসন। ঐ ইনসালবেন্টের উকীল।

কলিকাতা ২ অক্টোবর ১৮৪৩।

---

শ্রীরামপুরের যন্ত্রালয়ে শ্রীযুত জান কাশমন সাহেবকর্ত্তৃক মুদ্রিত হইল।



# গবর্ণমেণ্ট গেজেট

গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে প্রকাশিত।

## CALCUTTA, TUESDAY, OCTOBER 17, 1843.

কলিকাতা মঙ্গলবার ১৮৪৩ সাল ১৭ অক্‌টোবর।

### CIRCULAR ORDERS OF THE SUDDER BOARD OF REVENUE.

No. 12.

*From the Officiating Secretary to the Sudder Board of Revenue to the Commissioner of Revenue for the Division of ——*

I am directed by the Sudder Board of Revenue to call your attention, and that of the authorities subordinate to you, to the rules contained in Sections 18 and 20, Regulation XI. of 1822, and previous enactments, and to the Board's Circular, No. 36, dated 1st June 1835, declaring that by those rules a Deputy Collector appointed under the provisions of Regulation IX. of 1833, is prohibited from purchasing Lands disposed of at the public sales by the Collector of the district within which he is employed.

2nd. The Honourable the Court of Directors have considered this interpretation to be correct, and that, as a necessary consequence, the holding of land, whether actually possessed by a candidate for the situation of an Uncovenanted Deputy Collector, or subsequently acquired by such officer, ought to disqualify him for employment within the District in which the land is situated.

3rd. You are therefore requested to ascertain without delay and report for the orders of the Board, whether any of the Uncovenanted Deputy Collectors of your Division hold Land or are Landed Proprietors within the Districts in which they are employed, and at the same time to cause it to be generally and clearly understood that Uncovenanted Deputy Collectors are prohibited altogether from holding lands under any title whatever in the Districts in which they are officially employed, and that therefore any violation of this interdiction will be considered a disqualification requiring their removal from Office.

[*Government Gazette*, 17*th October*, 1843.]

### সদর বোর্ড রেবিনিউর সরকুলর অর্ডর।

১২ নম্বর।

অমুক এলাকার রাজস্বের শ্রীযুত কমিস্যনর সাহেবের প্রতি সদর বোর্ড রেবিনিউর একটিং সেক্রেটারী সাহেবের পত্র।

সদর বোর্ড রেবিনিউর আজ্ঞাক্রমে আদেশ করিতেছি যে তুমি এবং তোমার অধীন কার্য্যকারকেরা ১৮২২ সালের ১১ আইনের ১৮ ও ২০ ধারা এবং তাহার পূর্ব্বে জারীহওয়া আইন এবং সদর বোর্ডের ১৮৩৫ সালের ১ জুন তারিখের ৩৬ নম্বরী সরকুলর অর্ডরের প্রতি মনোযোগ কর। ঐ সরকুলর অর্ডরে লেখে যে ১৮৩৩ সালের ৯ আইনানুসারে নিযুক্ত ডেপুটী কালেক্‌টর যে জিলার মধ্যে কার্য্য করেন্ সেই জিলার কালেক্‌টর সাহেবের নীলামকরা ভূমি খরীদ করিতে তাঁহার প্রতি উক্ত আইনক্রমে নিষেধ আছে।

২। শ্রীযুত অনরবিল কোর্ট অফ ডৈরেক্‌টর্স সাহেবেরা লিখিয়াছেন যে উক্ত আইনের ঐ অর্থ যথার্থ অতএব তাঁহারা বোধ করেন্ যে অচিহ্নিত ডেপুটী কালেক্‌টরের কর্ম্মাকাঙ্ক্ষি ব্যক্তির দখলে ভূমি থাকিলে কিম্বা উক্ত প্রকার কোন ডেপুটী কালেক্‌টর মোকররহওনের পর কোন ভূমি প্রাপ্ত হইলে ঐ ভূমি যে জিলার মধ্যে আছে সেই জিলার মধ্যে তিনি কর্ম্ম করিবার অনুপযুক্ত।

৩। অতএব তোমার প্রতি হুকুম হইল যে তোমার এলাকার কোন অচিহ্নিত ডেপুটী কালেক্‌টর যে জিলার মধ্যে নিযুক্ত থাকেন্ সেই জিলাতে ভূমির দখীলকার অথবা জমীদার কি না এই বিষয়ের অবিলম্বে অনুসন্ধান করিয়া সদর বোর্ডের সাহেবেরদের হুকুম পাইবার নিমিত্ত রিপোর্ট কর। এবং তৎসময়েও তুমি সর্ব্বত্র অতিস্পষ্টরূপে প্রকাশ কর যে অচিহ্নিত ডেপুটী কালেক্‌টরেরা যে জিলার মধ্যে ঐ পদ ধারণ করেন্ সেই জিলার মধ্যে কোন প্রকারে ভূমির দখল রাখিতে তাঁহারদিগকে নিষেধ আছে। অতএব এই বিধান উল্লঙ্ঘন করিলে তাঁহারা কর্ম্মের অনুপযুক্ত জ্ঞান হইয়া তগীরহওনের যোগ্য হইবেন।

4th. You are requested also to furnish, as soon after supplying the above information as possible, a general statement in the annexed form, showing the present landed possessions, under whatever title, of all the Uncovenanted Deputy Collectors of your Division, providing at the same time for keeping the Board regularly and promptly informed of all future acquisitions and other mutations as they occur; such a Register being necessary to guide the Board when determining the transfer of a Deputy Collector from one District to another.

G. Plowden, *Offg. Secretary.*

Fort William, 15th September, 1843.

## FORM.

Register shewing the Districts in which Lands are held by the Uncovenanted Deputy Collectors of the or Division.

| District. | Name of the Uncovenanted Deputy Collector. | Districts in which their landed possessions are situated. | Remarks. |
|---|---|---|---|
| | | | |

*Note.* In column 3 it will be sufficient to name the Districts only; the particular Landed possessions need not be specified.

## CIRCULAR ORDERS OF THE SUDDER DEWANNY ADAWLUT.

### No. 27.

*To the Several Civil Judges in the Lower Provinces.*

The Circular Orders of the Sudder Dewanny Adawlut, No. 83, and No. 167, dated respectively the 8th May 1840, and 24th September 1841, direct, that applications for the sale of property lying within the limits of another jurisdiction, shall be transferred to the Judge of the District, in which the property to be brought to sale is situated, and that all proceedings and incidental investigations consequent thereon, shall be conducted by that Officer in the same manner as the Court issuing the process would have done had the property been situated in its own jurisdiction. The Court of Sudder Dewanny Adawlut, considering that the principle of this Rule is equally applicable to processes of attachment, which may be ordered under the provisions of Regulation II. of 1806, and that the general observance of it in such cases will be productive of convenience to the community and of expedition in the determination of claims, or objections to the sequestration of property, lying within the jurisdiction of a Court, other than that ordering the attachment, are pleased to extend its application to all occasions of the nature adverted to, and hereby notify such extension accordingly.

W. Kirkpatrick, *Deputy Register.*

Fort William, 8th September, 1843.

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৪৩ । ১৭ অক্টোবর।]

৪। আরো হুকুম হইল যে উক্ত সম্বাদ দেওনের পর যত শীঘ্র হইতে পারে তত শীঘ্র তুমি নীচের লিখিত পাঠানুসারে এক সাধারণ কৈফিয়ৎ পাঠাও ঐ কৈফিয়তের মধ্যে তোমার এলাকার অচিহ্নিত সকল ডেপুটী কালেক্টরেরদের যে কোন প্রকারে এক্ষণে ভূমির দখল থাকে তাহা লেখা থাকিবেক। এবং উত্তর কালে তাঁহারা যে কোন ভূমি প্রাপ্ত হন্ এবং তাঁহারদের ভূমির বিষয়ে যে কোন প্রকার ফেরফার হয় তাহা নিয়ত অগৌণে বোর্ডে জানাইবার উপায় করিবা। সদর বোর্ড রেবিনিউর সাহেবেরা যখন কোন ডেপুটী কালেক্টরকে এক জিলাহইতে উঠাইয়া অন্য জিলায় নিযুক্ত করিতে চাহেন্ তখন ঐ রেজিষ্টর দেখিবার আবশ্যক হইবেক।

জি প্লৌডন। একটিং সেক্রেটারী।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৫ সেপ্টেম্বর।

## তফসীল।

অমুক জিলা কি অমুক এলাকার অচিহ্নিত ডেপুটী কালেক্টরেরা যে২ জিলার মধ্যে ভূমির দখল রাখেন্ তাহার রেজিষ্টর।

| জিলা | অচিহ্নিত ডেপুটী কালেক্টরের নাম | যে জিলার মধ্যে তাঁহারদের দখল হওয়া ভূমি আছে | মন্তব্য কথা |
|---|---|---|---|
| | | | |

মন্তব্য। তৃতীয় ঘরে কেবল জিলার নাম দিলে হইবেক ভূমির বেওরা লিখিবার আবশ্যক নাই।

John C. Marshman, *Bengalee Translator.*

## সদর দেওয়ানী আদালতের সরক্যুলর অর্ডর।

### ২৭ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর দেওয়ানী আদালতের ১৮৪০ সালের ৮ মে তারিখের ৮৩ নম্বরী এবং ১৮৪১ সালের ২৪ সেপ্টেম্বর তারিখের ১৬৭ নম্বরী সরকুলর অর্ডরে হুকুম হইয়াছে যে অন্য এলাকার মধ্যস্থিত ভূমি নীলাম করিবার দরখাস্ত ঐ নীলামযোগ্য ভূমি যে জিলার শামিল সেই জিলার জজ সাহেবের নিকটে পাঠান যাইবেক এবং নীলামের হুকুমকরণিয়া আদালতের এলাকার মধ্যে ঐ ভূমি থাকিলে জজ সাহেব ঐ ভূমির বিষয়ে যে সকল কার্য্য ও তজবীজ করিতেন যে জজ সাহেবের এলাকার মধ্যে ঐ ভূমি থাকে তিনি সেইরূপে তাহার বিষয়ের সমস্ত কার্য্য ও তজবীজ করিবেন। সদর দেওয়ানী আদালতের সাহেবেরা বোধ করেন্ যে ১৮০৬ সালের ২ আইনের বিধির অনুসারে যে ক্রোকের হুকুম হয় তাহার বিষয়ে ঐ বিধানের মর্ম্ম তুল্যমতে খাটে এবং ঐ মত মোকদ্দমায় উক্ত বিধানানুসারে কার্য্য করিলে সর্ব্ব সাধারণের সুগম হইবেক এবং ভূমি ক্রোকের হুকুমকরণিয়া আদালতছাড়া অন্য আদালতের এলাকার মধ্যস্থিত ভূমি ক্রোক করিবার দাওয়া কিম্বা আপত্তি শীঘ্র নিষ্পত্তি হইবেক। অতএব সদর দেওয়ানী আদালতের সাহেবেরা উক্ত প্রকার সকল মোকদ্দমার প্রতি উক্ত সরক্যুলর অর্ডরের বিধান খাটাইতে হুকুম দিয়াছেন এবং তাহা খাটাইবার বিষয়ে এক্ষণে সম্বাদ দিতেছেন।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ৮ সেপ্টেম্বর।

No. 28.

*To the Civil Authorities in the Lower Provinces.*

1. The Circular Orders of the Sudder Dewanny Adawlut, No. 4434, dated 31st December 1841, prescribe rules for the remuneration of Ameens, who may be employed on any specific duty by the Civil Courts, and make the deputation of an Ameen into the Mofussil for the performance of certain local acts, described in the two first clauses, subjoined to Paragraph 2, of Circular Order, contingent on the prior deposit in Court, of the amount, to which, on completion of the work committed to him, he may be entitled. While Paragraph 9 of the same Circular, declares the amount of commission legally receivable by Ameens for the duty of attaching and selling property, and Paragraph 10 makes provision for their compensation, on the occurrence of certain contingencies therein alluded to, the omission to make the prepayment of such dues, a condition of the deputation of an Ameen into the Mofussil, has been found productive of much inconvenience and occasional hardship.

2. The commission of one anna in the Rupee, on the proceeds of sale can of course only be levied on completion of that process; but an Ameen appointed to attach and sell property will, the Court remark, under any circumstances, be entitled to the remuneration described in the 10th paragraph of the Circular Order above cited, and the exaction of prepayment to that extent, with the condition of a corresponding allowance being made in calculating the commission receivable by the Ameen on completion of sale, will secure to the Ameen, the timely reception of his just compensation, and will relieve the Court, by which the process may have been issued, from the necessity, now too frequent, of having recourse to harsh measures for the subsequent realization of Ameen's fees.

3. The Court therefore, direct, that whenever an application for the attachment and sale of property in execution of a decree, shall be presented, the decree holder shall be required to deposit in Court the amount of compensation, to which the Ameen will be entitled under the 10th paragraph of the Circular Order, and the Ameen shall on no account be deputed, until such sum have been paid in: if the sale be carried out to completion, the decree holder will be allowed credit for the amount thus prepaid, in calculating the demand to which he would be liable for the commission of one anna in the Rupee on sale proceeds, and a comparatively small proportion will remain to be collected; and if, on the other hand, any one of the contingencies described in the three first clauses of Paragraph 9, occur, the remuneration claimable by the Ameen will be ready for delivery, without subjecting the decree-holder to the harassing demands of the Court, or the Ameen to the hardship which delay in the realization of his dues might occasion.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 21st August, 1843.

[*Government Gazette, 17th October, 1843.*]

২৮ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত দেওয়ানীর কার্য্যকারক বরাবরেষু।

১। দেওয়ানী আদালতের দ্বারা যে আমীনেরা কোন বিশেষ কার্য্যে নিযুক্ত হয় তাহারদের মেহনতানার বিযয়ি বিধান সদর দেওয়ানী আদালতের ১৮৪১ সালের ৩১ ডিসেম্বর তারিখের ৪৪৩৪ নম্বরী সরক্যুলর অর্ডরে লেখা আছে তাহাতে হুকুম আছে যে ঐ সরক্যুলর অর্ডরের দ্বিতীয় প্রকরণের নীচে প্রথম দুই দফার নির্দ্দিষ্ট কোন২ কার্য্য সাঙ্গ করণের পরে আমীন যে মেহনতানা পাইবেক তাহার টাকা আদালতে আমানৎ না হইলে সেই আমীনকে মফঃসলে পাঠান যাইবেক না। এবং সম্পত্তি ক্রোক ও নীলাম করণের নিমিত্ত আমীনেরা যত কমিস্যন আইনমতে পাইতে পারে তাহা ঐ সরক্যুলর অর্ডরের ৯ প্রকরণে নির্দ্দিষ্ট হইয়াছে এবং ১০ প্রকরণের লিখিত বিশেষ২ গতিক হইলে আমীনেরা যে মেহনআনা পাইবেক তাহা ঐ ১০প্রকরণে নির্দ্দিষ্ট হইয়াছে। কিন্তু ঐ মেহনতানা আদালতে আমানৎ না হইলে আমীনকে মফঃসলে পাঠান যাইবেক না এইমত হুকুম না হওয়াতে অধিক ক্লেশ এবং কখন২ ব্যামোহও জন্মিয়াছে।

২। নীলামের উৎপন্ন ফিটাকার উপর যে / এক আনা কমিস্যন নির্দ্দিষ্ট আছে তাহা সুতরাং কার্য্য সিদ্ধ না হইলে আদায় হইতে পারে না কিন্তু সদর আদালতের সাহেবেরা কহেন্ যে সম্পত্তি ক্রোক ও নীলাম করণার্থ যে আমীন্ নিযুক্ত হয় সেই আমীন সকল গতিকেই উক্ত সরক্যুলর অর্ডরের ১০ প্রকরণের নির্দ্দিষ্ট মেহনতানা পাইবার যোগ্য অতএব আমীনকে পাঠাইবার পূর্ব্বে সেই টাকা আমানৎ করিবার হুকুম হইলে আমীন উপযুক্ত সময়ের মধ্যে আপনার যথার্থ মেহনতানা পাইতে পারিবেক এবং ঐ আমীনের রসুম পরিশেষে আদায় করিবার নিমিত্ত নীলামের হুকুমকরণিয়া আদালতের বারম্বার যে কঠিন উপায় করিতে হইতেছে তাহাহইতে ঐ আদালত মুক্ত হইবেন। পরে নীলাম সমাপ্ত হইলে আমীনের রসুমের হিসাব করণের সময়ে যে টাকা আমানৎ হইয়াছিল তাহা বাদ দেওয়া যাইতে পারে।

৩। অতএব সদর আদালত হুকুম করিতেছেন যে ডিক্রীদার যখন আপন ডিক্রী জারী করিবার নিমিত্ত সম্পত্তি ক্রোক ও নীলাম করণের দরখাস্ত করে তখন উক্ত সরক্যুলর অর্ডরের ১০ দফাক্রমে আমীনের প্রাপ্য মেহনতানা আদালতে অবশ্য তাহার আমানৎ করিতে হইবেক এবং যাবৎ ঐ টাকা আমানৎ না হয় তাবৎ আমীনকে সেই কর্ম্মে পাঠান যাইবেক না। যদ্যপি নীলাম সম্পন্ন হয় তবে নীলামের উৎপন্নের টাকাপ্রতি যে /০ এক আনা করিয়া কমিস্যন ডিক্রীদারের দিতে হয় তাহাহইতে তাহার আমানৎকরা টাকা বাদ দেওয়া যাইবেক তাহা হইলে তাহার স্থানে যে টাকা আদায় করিতে বাকী থাকে তাহা যৎকিঞ্চিৎ হইবেক এবং পক্ষান্তরে ৯ দফার প্রথম তিন প্রকরণে যে২ গতিকের বিষয় লেখে তাহার কোন এক গতিক হইলে আমীনের প্রাপ্য মেহনতানা প্রস্তুত থাকিবেক এবং ডিক্রীদারের উপর আদালতের অতিশয় ক্লেশজনক দাওয়া করিতে হইবেক না অথবা আমীন আপন প্রাপ্য টাকা পাইবার বিলম্ব হইলে যে ক্লেশ পায় তাহাও ঘটিবেক না।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিষ্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ২১ আগষ্ট।

No. 30.

*To the Civil Judges in the Lower Provinces.*

The following Rules of Practice, which have been adopted by the Courts of Sudder Dewanny Adawlut, are prescribed for the guidance of the Zillah Courts and the Courts subordinate to them.

"Vakalutnamahs, whether executed by principals or their attorneys and Agents, and Mooktarnamahs under the authority of which Vakalutnamahs are executed, shall not hereafter be required to be verified on oath. The responsibility in regard to all such documents being properly and correctly executed, shall rest entirely with the Vakeels.

"The above rule does not apply to cases in which only Mookhtars or Agents are employed. In all such cases the Mookhtarnamah shall be verified on oath as at present."

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 15th September, 1843.

---

No. 31.

*To the Several Civil Judges in the Lower Provinces.*

The Court have reason to believe, that various complaints of a vague and unfounded description are too frequently preferred against Moonsiffs, with no other object than to throw suspicion and discredit on the character of those functionaries, who may have rendered themselves, no matter how, obnoxious; and that complainants having thus effected their purpose, designedly fail to attend and prosecute their charges to a conclusion. The interests of Government on the one hand and justice to the accused functionary on the other, demand, that he should be allowed an opportunity of disproving, or defending himself from the imputation of official misconduct, and that the community generally should be deterred from bringing false and malicious complaints against such officers; and the Court are pleased accordingly to direct the attention of the several Zillah and City Judges to the principle enunciated in Section 7, Act XXVI. of 1839, which principle, (notwithstanding the restriction of the law cited to investigation of matters implicating the public conduct of officers, not removable without the sanction of Government) is one of general application and beneficial tendency, and may be extended to enquiries into the truth of similar matters involving the character of Moonsiffs. It is the desire of the Court, therefore, that in all instances of complaints being preferred against Moonsiffs, the Judge, before whom such complaint may be laid, shall use his discretion in demanding security from the person bringing the accusation, to be in attendance until the investigation thereof be completed, whenever, on its primary institution, there shall appear reasonable grounds for supposing that the complainant is actuated by sinister and malicious motives.

W. KIRKPATRICK, *Deputy Register.*

Fort William, 8th September, 1843.

[গবর্ণমেন্ট গেজেট ১৮৪৩। ১৭ অক্টোবর।]

৩০ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর দেওয়ানী আদালতের সাহেবেরা কার্য্যনির্ব্বাহের নীচের লিখিত যে নিয়মমতে ব্যবহার করিতেছেন সেই নিয়ম জিলার আদালত এবং তাহার অধীন সকল আদালতে ব্যবহার করিতে হুকুম দিতেছেন।

"যেং ওকালৎনামায় মওক্কেল কি তাহারদের প্রতিনিধি ও মোক্তার দস্তখৎ করে তাহার এবং যে মোক্তারনামার ক্ষমতাতে ওকালৎনামাতে দস্তখৎ হয় তাহার মাতবরী নির্ণয়ের বিষয়ে উত্তর কালে দিব্য করিবার আবশ্যক হইবেক না উক্ত প্রকার সকল দলীলদস্তাবেজ উপযুক্ত ও যথাবিধি দস্তখৎ হইয়াছে কি না ইহার ঝুঁকী কেবল উকীলের প্রতি থাকিবেক।

"যেং মোকদ্দমায় কেবল মোক্তার কি প্রতিনিধি নিযুক্ত হয় সেইং মোকদ্দমায় উক্ত নিয়ম চলিবেক না। এইমত গতিকে মোক্তারনামার মাতবরী চলিত নিয়মমতে সুকৃতি কি দিব্যের দ্বারা সাব্যস্ত করিতে হইবেক।"

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিস্টর।

ফোর্ট উলিয়ম ১৮৪৩। ১৫ সেপ্টেম্বর।

---

৩১ নম্বর।

বাঙ্গলাপ্রভৃতি দেশের শ্রীযুত সিবিল জজ সাহেব বরাবরেষু।

সদর আদালত বোধ করেন্ যে মুনসেফেরদের নামে বারম্বার অনিশ্চিত এবং অমূলক নানা নালিশ হইয়া থাকে তাহার এইমাত্র অভিপ্রায় যে ঐ মুনসেফেরদের মধ্যে যাঁহারা কোন কারণপ্রযুক্ত অন্যেরদের বৈরক্তি জন্মাইয়া থাকেন্ তাঁহারদের বিষয়ে শোবে এবং অবিশ্বাস জন্মে এবং নালিশকরণিয়া ব্যক্তিরা আপনারদের ইষ্ট এইরূপে সিদ্ধ করিলে জানিয়াশুনিয়া গরহাজির হয় এবং নালিশের আর কোন প্রকারে তদবীর করে না। কিন্তু এক পক্ষে সরকারের মঙ্গলার্থ পক্ষান্তরে নালিশগ্রস্ত মুনসেফের প্রতি যথার্থ প্রতিপালনের নিমিত্ত উচিত হয় যে আপনার পদের কার্য্যের বিষয়ে যে অপবাদ হইয়াছে তাহা খণ্ডন করিবার উপায় তাঁহাকে দেওয়া যায় এবং এইমত কার্য্যকারকেরদের নামে মিথ্যা এবং ব্যামোহদায়ক নালিশ করিতে সাধারণ লোকেরদের ভয় জন্মে। অতএব ১৮৩৯ সালের ২৬ আইনের ৭ ধারায় যে মূল বিধান ব্যক্ত হইয়াছে তাহার প্রতি নানা জিলা ও শহরের জজ সাহেবেরদের মনোযোগ করিতে সদর আদালত হুকুম করিতেছেন। উক্ত আইন যদ্যপি কেবল গবর্ণমেন্টের অনুমতিবিনা তগীরহওনের অযোগ্য কার্য্যকারকেরদের সরকারী কর্ম্মে অপরাধের তজবীজের বিষয়ে খাটে তথাপি ঐ ৭ ধারার লিখিত মূল বিধান সাধারণ বিষয়েও খাটিতে পারে এবং তাহা উপকারজনক ও মুনসেফেরদের নামে নালিশের সত্যাসত্যতার তজবীজ করণের বিষয়েও ব্যবহার করিলে ভাল হয়। অতএব সদর আদালতের সাহেবেরদের ইচ্ছা আছে যে মুনসেফেরদের নামে নালিশ হইলে যে জজ সাহেবের নিকটে নালিশ হয় তিনি যদি বোধ করেন্ যে ফরিয়াদী দুষমনি অথবা ব্যামোহ দিবার নিমিত্ত নালিশ করিতেছে তবে তিনি আপন বিবেচনামতে ফরিয়াদীর স্থানে মোকদ্দমার তজবীজ সমাপ্ত না হওয়াপর্য্যন্ত হাজির থাকিবার নিমিত্ত জামিনী তলব করেন্।

ডবলিউ কর্কপাত্রিক। ডেপুটী রেজিস্টর।

ফোর্ট উলিয়ম। ১৮৪৩। ৮ সেপ্টেম্বর।

JOHN C. MARSHMAN, *Bengalee Translator.*

## CIVIL APPOINTMENTS.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

### APPOINTMENTS.

*The 2d October*, 1843.

Mr. R. H. Rattray, Mr. C. Tucker, Mr. J. F. M. Reid, Judges of the Sudder Court, Mr. R. Barlow, Temporary Judge, Sudder Court, and Mr. E. M. Gordon, Officiating Judge, ditto ditto, are vested respectively with the powers of Special Commissioner under Regulation III. of 1828, the three former from the 4th September, and the two latter from this date.

Mr. W. Pitt to be Civil Assistant Surgeon of Rungpore, vice Mr. Edge deceased.

Mr. T. Hastings to officiate as Civil Assistant Surgeon of Backergunge, until further orders.

Mr. G. C. Cheap, Judge,
,, T. C. Loch, Magistrate,
,, R. B. Garrett, Collector,
,, A. Wilson, Assistant Surgeon,
,, Moulvie Abdool Aliy, P. Sudder Ameen,
,, Syed Ibrahim Hussein, Foujdary Serishtadar,
to be Members of the Local Committee of Education at Rajshahye.

### LEAVES OF ABSENCE.

*The 2d October*, 1843.

Syed Hussein Buksh, Officiating P. S. Ameen, Moulvie Nujmul Huk, Officiating Additional P. Sudder Ameen, and Pundit Nurhurree Seremonee, Sudder Ameen, of West Burdwan, during the Dusserah Vacation.

*The 6th October*, 1843.

Mr. T. C. Smith, Civil Assistant Surgeon of Purneah, for one month, preparatory to applying for Furlough to Europe.

Mr. H. P. Russell, Civil and Sessions Judge of Moorshedabad, for ten days, during the Dusserah Vacation, to visit the Presidency.

*The 9th October*, 1843.

Syed Monohur Alli, Principal Sudder Ameen of Shahabad, during the Dusserah Vacation.

### NOTIFICATIONS.

*The 9th October*, 1843.

The leave of absence granted on the 18th ultimo to Mr. H. V. Bayley, Officiating Special Deputy Collector, in Midnapore, for one month, is to commence from the 13th instead of the 16th instant.

The leave of absence granted on the 28th August last to Lieutenant C. Scott, Principal Assistant to the Commissioner of Assam, has been cancelled at the request of that Officer.

Lieutenant T. Brodie, Principal Assistant to

[*Government Gazette, 17th October*, 1843.]

## রাজকর্ম্মে নিয়োগ।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল্ল ডেপুটী গবর্নর্ সাহেবের হুকুম।

### নিয়োগ।

১৮৪৩ সাল ২ অক্টোবর।

সদর আদালতের জজ শ্রীযুত আর্ এচ রাট্রি সাহেব ও শ্রীযুত সি টকর সাহেব ও শ্রীযুত জে এফ এম রীড সাহেব সেপ্টেম্বর মাসের ৪ তারিখ অবধি এবং সদর আদালতের কায়ম মোকাম জজ শ্রীযুত আর্ বার্লো সাহেব এবং একটিং জজ শ্রীযুত ই এম গর্ডন সাহেব অদ্যকার তারিখঅবধি ১৮২৮ সালের ৩ আইনানুসারে সেপসিয়ল কমিস্যনরের ক্ষমতাপ্রাপ্ত হইয়াছেন।

এজ সাহেবের মৃত্যুহওয়াতে শ্রীযুত ডবলিউ পিট সাহেব রঙ্গপুরের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক হইবেন।

অন্য হুকুম না হওয়াপর্য্যন্ত শ্রীযুত টি হেষ্টিংস সাহেব বাকরগঞ্জের সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসকের কর্ম্ম নির্ব্বাহ করিবেন।

রাজশাহীর জজ শ্রীযুত জি সি চীপ সাহেব ও মাজিষ্ট্রেট শ্রীযুত টি সি লক সাহেব ও কালেক্টর শ্রীযুত আর্ বি গারেট সাহেব ও আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত এ উইলসন সাহেব ও প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী আবদুল আলী ও ফৌজদারীর সিরিশ্তাদার শ্রীযুত সায়দ ইবরাহিম হুসেন ঐ স্থানের বিদ্যাধ্যাপনের কমিটির মেম্বর হইবেন।

### ছুটী।

১৮৪৩ সাল ২ অক্টোবর।

পশ্চিম বর্দ্ধমানের একটিং প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ হুসেন বক্স ও একটিং অতিরিক্ত প্রধান সদর আমীন শ্রীযুত মৌলবী নজমুল হক ও সদর আমীন শ্রীযুত পণ্ডিত নরহরি শিরোমণি দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ৬ অক্টোবর।

পূরণিয়ার সিবিল আসিষ্টাণ্ট চিকিৎসক শ্রীযুত টি সি স্মিথ সাহেব ইউরোপে গমনকরণার্থ নিয়মিত ছুটী পাইবার দরখাস্ত করণের পূর্ব্বে এক মাসের ছুটী পাইয়াছেন।

মুরশিদাবাদের সিবিল ও সেশন জজ শ্রীযুত এচ পি রসেল সাহেব রাজধানীতে গমনার্থ দশহরার বন্দে দশ দিনের ছুটী পাইয়াছেন।

১৮৪৩ সাল ৯ অক্টোবর।

শাহাবাদের প্রধান সদর আমীন শ্রীযুত সায়দ মনোহর আলী দশহরার বন্দে ছুটী পাইয়াছেন।

### বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ৯ অক্টোবর।

মেদিনীপুরের একটিং সেপসিয়ল ডেপুটী কালেক্টর শ্রীযুত এচ বি বেলি সাহেবকে গত মাসের ১৮ তারিখে যে এক মাসের ছুটী দেওয়া যায় তাহা বর্ত্তমান মাসের ১৬ তারিখঅবধি আরম্ভ না হইয়া ১৩ তারিখঅবধি আরম্ভ হইবেক।

আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুত লেপ্টেনেণ্ট সি স্কট সাহেবকে গত আগস্ট মাসের ২৮ তারিখে যে ছুটী দেওয়া যায় তাহা ঐ কার্য্যকারকের প্রার্থনায় রহিত হইয়াছে।

আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টাণ্ট

Commissioner of Assam, made over charge on the 11th ultimo of the Seebsagur Division to Mr. B. Wood, Sub-Assistant, to proceed to Debrooghur on Special duty.

Major W. Riddell, Acting Superintendent for the Suppression of Thuggee in Burdwan, received charge of his office from Mr. T. Beaufort, the Officiating Magistrate of that District, on the 28th ultimo.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 1545.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

LEAVE OF ABSENCE.

*The 9th October*, 1843.

Captain C. G. Landon, Commanding the Khoordah and Balasore Paik Companies, to visit the Presidency, on Medical Certificate, preparatory to applying for Furlough to Europe.

NOTIFICATIONS.

*The 13th October*, 1843.

Major M. G. White, Principal Assistant to the Commissioner of Assam, and stationed at Goalparah made over charge of the current duties of his Office to Mr. Sub-Assistant W. S. Hudson on the 3d instant.

The following applications for Furloughs of the season 1843-44, have been received up to this date, in addition to those notified on the 26th ultimo:

Mr. N. H. E. Prowett,
Mr. Mosley Smith.*
Mr. F. B. Kemp.
Mr. W. Vansittart.
Mr. J. Brewster.*
Mr. G. D. Wilkins.*

* On Medical Certificate.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

---

No. 1546.

ORDERS BY THE HONOURABLE THE DEPUTY GOVERNOR OF BENGAL.

APPOINTMENTS.

*The 14th October*, 1843.

The Reverend Mr. Gladwin to be Chaplain to the Governor General and Chaplain at Barrackpore.

The Reverend Mr. Fisher to be Chaplain at Chinsurah.

The Reverend Mr. Moule to be Chaplain at Chittagong.

F. J. HALLIDAY,
*Secy. to the Govt. of Bengal.*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৪৩। ১৭ অক্টোবর।]

শ্রীযুত লেপ্টেনেণ্ট টি ব্রোডি সাহেব বিশেষ কর্ম্মোপলক্ষে দেবরুঘরে গমনার্থ গত মাসের ১১ তারিখে শিবসাগর এলাকার অধ্যক্ষতা কর্ম্ম সব-আসিষ্টাণ্ট শ্রীযুত বি উড সাহেবকে অর্পণ করেন্।

বর্দ্ধমানে ঠগী নিবারণার্থ একটিং সুপরিণ্টেণ্ডেণ্ট শ্রীযুত মেজর ডবলিউ রিডল সাহেব গত মাসের ২৮ তারিখে ঐ জিলার একটিং মাজিষ্ট্রেট শ্রীযুত টি বোফর্ট সাহেবের স্থানে আপন কর্ম্ম গ্রহণ করেন্।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৫৪৫ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

ছুটী।

১৮৪৩ সাল ৯ অক্টোবর।

খোরদা এবং বালেশ্বরের পাইকেরদের কাপ্তান শ্রীযুত সি জি লাণ্ডন সাহেব নিয়মিত ছুটী লইয়া ইউরোপে গমন করণের পূর্ব্বে চিকিৎসকের সর্টিফিকটক্রমে রাজধানীতে গমনার্থ ছুটী পাইয়াছেন।

বিজ্ঞাপন।

১৮৪৩ সাল ১৩ অক্টোবর।

গোআল্পাড়াতে আসামের কমিস্যনর সাহেবের প্রধান আসিষ্টাণ্ট শ্রীযুত মেজর এম জি ওয়াইট সাহেব বর্ত্তমান মাসের ৩ তারিখে আপনার চলিত কর্ম্মের ভার সব-আসিষ্টাণ্ট শ্রীযুত ডবলিউ এস হডসন সাহেবের প্রতি অর্পণ করেন্।

গত মাসের ২৬ তারিখে নিয়মিত ছুটী পাইবার দরখাস্তকারি যে সাহেবেরদের নাম প্রকাশ হইয়াছিল তদতিরিক্ত ১৮৪৩। ৪৪ সালে নিয়মিত ছুটী লইবার নিমিত্ত নীচের লিখিত সাহেবেরা দরখাস্ত করিয়াছেন।

শ্রীযুত এন এচ ই প্রোয়েট সাহেব।
শ্রীযুত মোসলি স্মিথ সাহেব*
শ্রীযুত এফ বি কেম্প সাহেব।
শ্রীযুত ডবলিউ বানসিটার্ট সাহেব।
শ্রীযুত জে ব্রুষ্টর সাহেব।*
শ্রীযুত জি ডি উইলকিন্স সাহেব।*

* চিকিৎসকের সর্টিফিকটক্রমে।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

---

১৫৪৬ নম্বর।

বাঙ্গলা দেশের শ্রীযুত অনরবিল ডেপুটী গবর্নর সাহেবের হুকুম।

নিয়োগ।

১৮৪৩ সাল ১৪ অক্টোবর।

শ্রীযুত পাদরি গ্লাডউইন সাহেব শ্রীযুত গবর্নর জেনরল বাহাদুরের ধর্ম্মোপদেশক এবং চানকের ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুত পাদরি ফিশর সাহেব চুঁচুড়ার ধর্ম্মোপদেশক হইবেন।

শ্রীযুত পাদরি মৌল সাহেব চাটিগাঁর ধর্ম্মোপদেশক হইবেন।

এফ জে হালিডে।
বাঙ্গলা দেশের গবর্ণমেণ্টের সেক্রেটারী।

